হোমিওপ্যাথিক

# চিকিৎসা-বিধান।

এই গ্রন্থে সমস্ত পীড়ার, বিশেষতঃ ভারতবর্ষীয় পীড়ানিচয়ের সবিস্তার বর্ণনা, নিদান ও চিকিৎসা প্রদত্ত হইয়াছে। ইহাতে ঔষধ-নির্ব্বাচন প্রদর্শিকা এবং ঔষধের শক্তি-মীমাংসাও পাইবেন।

## চতুর্থ খণ্ড।

[ একাদশ সংস্করণ। ]

পরিশোধিত, পরিবর্ত্তিত ও পরিবর্দ্ধিত।

ডাক্তার শ্রীচন্দ্রশেখর কালী ( কালিয়াই ), এল্, এম্, এস্ প্রণীত।



HOMŒOPATHIC

# ...actice of Medicine

## VOL IV

ELEVENTH EDITION

BY

CHANDRA SEKHAR KALI, L. M. S.

*Corresponding member of The American Institute of Homœopathy, Graduate of the Medical College, Calcutta; Homœopathic Physician and Surgeon, Specialist in diseases of the Eyes; Lecturer of ... of Medicine and Secretary to the Calcutta ... athic College; Author of "The Brih... ... samhita" or The ... Laws ... ... and of "The*

PUBLISHED FOR THE AUTHOR
BY
**Dr S. S. Kali.**
FROM
C. KYLYE & Co.
HOMŒOPATHIC CHEMISTS, DRUGGISTS, BOOK-SELLERS, PUBLISHERS AND INDIGENOUS DRUG MANUFACTURERS.
150 Cornwallis Street. Simla P. O. Calcutta.
JUNE. 1920.

Printed by K. C. Dey.
At the Shastraprachar Press.
5 Chidammodi's Lane.
CALCUTTA.

## একাদশ সংস্করণের বিজ্ঞাপন।

৺বৈদ্যনাথ বিশ্বেশ্বরের কৃপায় চিকিৎসা-বিধানের চতুর্থ-খণ্ডের দশম সংস্করণ অতি অল্পদিন মধ্যে নিঃশেষ হওয়াতে পুনঃ ইহার একাদশ সংস্করণ পরিবর্ত্তিত ও পরিবর্দ্ধিত হইয়া প্রকাশিত হইল। এবারও ইহাতে নানাবিধ নব রোগি-তত্ত্ব এবং অন্যান্য অনেক নূতন বিষয় দেওয়া হইয়াছে। এই খণ্ডের মূল্য ৪৸৹ টাকা মাত্র।

চিত্র ব্যাখ্যা।

## মস্তিক এবং স্পাইনাল্ কর্ড ( মেরুমজ্জা। )

১। মস্তিষ্কের সেরিব্রাম্ নামক অংশ,,

২। ,, পন্‌স-ভেরোলাই

৩। ,, মেডুলা অবলংগেটা ,,

৪। ,, সেরিবেলাম্ নামক অংশ

৫। ,, মেরুমজ্জার সর্ব্ব উর্দ্ধভাগ

৬। ঐ নিম্নতম ভাগ।

[illegible]ক্সিক্স্ ( Coccyx ) অস্থি।

৮। ১ম ডরসাল্ ভার্টিব্রা ( অস্থি ) ।

৯। ১ম লাম্বার ভার্টিব্রা ( অস্থি ) ।

১০। সেক্রাম্। অস্থি।



# সচিত্র স্ত্রী-চিকিৎসা।

তৃতীয় সংস্করণ—পরিবর্দ্ধিত ও নূতন লিখিত।

ডাক্তার শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রকুমার মৈত্র প্রণীত

বৃহৎ ৫খণ্ডে সমাপ্ত হোমিওপ্যাথি মতে বঙ্গভাষায় সর্ব্ব বৃহৎ এবং একমাত্র পুস্তক। ইংরাজীতেও এরূপ প্র্যাকটিক্যাল অভিজ্ঞতাপূর্ণ পুস্তক বিরল। বিস্তৃত ভাবে প্রসব প্রকরণাদি বিবরিত এবং এনাটমী-ফিজিয়লী সংক্রান্ত বিষয়াদি চিত্র সাহায্যে বর্ণিত থাকায় ধাত্রীবিদ্যারও যথেষ্ট সাহায্য ইহাতে হইবে। পরিশেষ খণ্ডে বিস্তৃত "লক্ষণাভিধান" এবং নব নব বিস্তর নূতন তথ্য জানিতে পারিবেন। সুন্দর কাপড়ে বাঁধান মূল্য ৫৲ টাকা মাত্র।

# শিশু-চিকিৎসা।

ডাক্তার শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রকুমার মৈত্র প্রণীত।

পরিবর্ত্তিত ও পরিবর্দ্ধিত নূতন সংস্করণ।

ভূমিষ্ঠ হওয়ার পর হইতে শিশু-জীবনে সম্ভাব্য যাবতীয় পীড়ার বিশদ বর্ণনা ও চিকিৎসা এই গ্রন্থে বর্ণিত হইয়াছে। রোগ বিশেষে নানাপ্রকার আনুসঙ্গিক ব্যবস্থা অবলম্বন করিয়া চিকিৎসক রোগীর যাতনাদি অনেক লাঘব করিয়া থাকেন। এই গ্রন্থে উহা যত বিশদভাবে বর্ণিত হইয়াছে তাহা বঙ্গভাষার অন্য কোন গ্রন্থে নাই। এক কথায় ইহা নামে "শিশু চিকিৎসা" হইলেও—কাজে গৃহ-চিকিৎসার কার্য্যই করিবে। ওলাউঠা, উদরাময়, রক্তামাশয়, বসন্ত, টাইফয়েড জ্বর, শিশু-যকৃৎ ইত্যাদি পীড়া সম্বন্ধে নানা আধুনিক-তত্ত্ব এবং সুবৈজ্ঞানিক ব্যবস্থাদির বহুল সমাবেশ ইহাতে দেখিতে পাইবে। উৎকৃষ্ট এণ্টিক কাগজে ছাপা বৃহৎ পুস্তক মূল্য বাঁধান ৩৷৹ টাকা।

শ্রীঅক্ষয়কুমার মৈত্র।

৮৪ নং বলরাম দেয় ষ্ট্রীট, সিমলা পোঃ আঃ,

কলিকাতা।

শ্রীশ্রীগুরবে নমঃ।

কীর্ত্তির্যস্য হি* "অমিয়পথঃ"
নাশায় চ জীবাময়ানাম্।
ভবতু জয়স্তস্য হানিমানস্য মহাত্মনঃ।
ভূয়ো র্ভবতু জয়স্তস্য পথানুচারিণাম্॥

He is loved who loves Homœopathy
He is adored who made sacrifices for it.

# উৎসর্গ।

## DEDICATION.

*As a token of long-existing friendship, and appreciation of the good being done to the public by his Homœopathic School, and as he is the First son of India, who crossed the Atlantic to learn Homœopathy; CHIKITSA BIDHAN Part IV is dedicated to the memory of late Dr. M. M. BOSE. M. D. L. R. C. P. &c. &c. by his friend. CHANDRA SEKHAR KALI. The author.*

# বিশেষ দ্রষ্টব্য।

**প্যাথলজী** ঃ—আমাদের "চিকিৎসা-বিধান" হইতে অতি আধুনিক নবাবিষ্কৃত প্যাথলজী আদি সম্বন্ধে শিক্ষা প্রচুর পরিমাণে পাইবে।

**গ্রন্থ অধ্যয়ন** ঃ—<এতাদৃশ চিহ্ন যে যে অবস্থার পূর্ব্বে বসিয়াছে, তাহাতে রোগের ও লক্ষণের বৃদ্ধি বুঝায়। > এতাদৃশ চিহ্নে উপশম বুঝায়! যথা < নড়াচড়াতে অর্থাৎ নড়াচড়াতে বৃদ্ধি বুঝিবে। > গরম জল পানে অর্থাৎ গরম জল পানে উপশম বুঝিবে।

**কৃতজ্ঞতা** ঃ—হাতিবাগানের প্রসিদ্ধ কবিরাজ সুপণ্ডিত ৺নৃত্যগোপাল রায় কবিরত্ন মহাশয় অনুগ্রহপূর্ব্বক ইহার প্রুফ সংশোধনাদি করিয়া দিয়াছেন, সেজন্য তাঁহার নিকট কৃতজ্ঞ রহিলাম। তাঁহার একাধারে সংস্কৃত, ইংরাজী এবং চিকিৎসা-বিদ্যা এই তিনটি গুণ থাকাতে এই গ্রন্থ, ভাষা এবং বিষয়, এই উভয় সম্বন্ধে বিশেষ লাভবান হইয়াছে।

**হোমিওপ্যাথি** ঃ—(০"অমিয়-পথ")—১৮৯৬ সনের অদ্য ২০শে সেপ্টেম্বর তারিখে, গ্রন্থকার চতুর্থ খণ্ডের উৎসর্গ-পত্রোপরি সংস্কৃত ভাষায় মহাত্মা **হানিমানের** জয় উচ্চারণ লিখিতে যাইয়া, তাঁহার লেখনী হইতে হঠাৎ হোমিওপ্যাথির সংস্কৃত নাম ০"অমিয়-পথ" বাহির হইয়া পড়িল। ইউ-রোপের অনেক স্থানে হোমিওপ্যাথিকে "অমিয়প্যাথি" বলিয়া উচ্চারণ করে অর্থাৎ "হ" যেন "অ" ভাবে উচ্চারিত হয়; গ্রন্থকারও সেই উচ্চারণ ধরিয়া ও অর্থের গৌরবাধিক্য পাইয়া "অমিয়-পথ" নাম হোমিওপ্যাথির জন্য রাখিলেন। "অমিয়-পথ" অর্থে **অমৃত-পথ**।

বিজ্ঞান-জগতের উচ্চতম শাখাস্থিত পণ্ডিত হইতে নিম্নে সামান্য গৃহ-চিকিৎসক পর্য্যন্ত, যিনি স্বচক্ষে কিম্বা স্বহস্তে একবার মাত্র হোমিওপ্যাথির উপকারিতা লক্ষ্য করিয়াছেন, তিনি হোমিওপ্যাথিকে প্রকৃত পক্ষে "অমিয়-পথ" বলিতে এক মুহূর্ত্তের জন্যও কুণ্ঠিত হইবেন না! "প্যাথিকে" "পথ" করিলে, এইভাবে বৈদ্যক শাস্ত্রকে "বৈদ্যক-পথ" এবং এলোপ্যাথিকে "এলো-পথ" করা যাইতে পারে। "শব্দ ব্রহ্ম" এই ঋষিবাক্য মিথ্যা নহে; ইহাকে যত্নে সাধনা করিলে অনেক সময় ঈপ্সিতভাবে ইহা আপনি আবির্ভূত হয়।

# চিকিৎসা-বিধান।

## চতুর্থ খণ্ড।

### দশম পরিচ্ছেদ—পঞ্চম অধ্যায়।

### প্রষ্টেটিক্ গ্ল্যাণ্ডের পীড়াচয়।

### DISEASES OF THE PROSTATIC GLAND.

এনাটমী Anatomy :—প্রষ্টেটিক গ্ল্যাণ্ডের নামান্তর—প্রষ্টেট। প্রষ্টেটিক্ গ্ল্যাণ্ডের আকৃতি সুপারির ন্যায়। রেক্‌টামের অভ্যন্তরে অঙ্গুলি দিয়া ইহাকে পরীক্ষা করা যায়। ইহা রেক্‌টামের above উপর সংলগ্নপ্রায় হইয়া অবস্থিতি করে। ইউরিথ্রা urethra বা মূত্রনালীর আরম্ভ স্থানের চতুর্দ্দিক বেষ্টন করিয়া ইহা রহিয়াছে। এতদ্দ্বারা মূত্রস্থলীর মুখটা দৃঢ়রূপে নির্ম্মিত হইয়াছে।

#### ১। প্রষ্টেটাইটিস। PROSTATITIS.

রোগ-পরিচয় Description :—এই রোগ উক্ত প্রষ্টেট গ্ল্যাণ্ডের প্রদাহ বিশেষ। এই রোগ অতি rarely কদাচিৎ দেখা যায়। আঘাত লাগা, ঘোড়ায় চড়া, হস্ত-মৈথুন, অত্যন্ত স্ত্রীসঙ্গ, নিকটবর্ত্তী যন্ত্রাদির প্রদাহ ইত্যাদি হইতে এই রোগ জন্মে। ইহাতে পেরিনিয়ামের perinæum আভ্যন্তরিক প্রদেশে অত্যন্ত বেদনা হয়, প্রস্রাব ফোঁটায় ফোঁটায় পড়িতে থাকে বা প্রস্রাব বন্ধ হইয়া থাকে। কখন কখন স্ফোটক হইয়াও নিকটবর্ত্তী স্থান দিয়া ফাটিয়া নির্গত হয়।

ভাবীফল Prognosis :—প্রায়ই এই রোগ আরোগ্য হয়।

### চিকিৎসা Treatment :—

আঘাত লাগিয়া পীড়া হইলে :—আর্ণিকা অতি উৎকৃষ্ট ঔষধ।

অত্যন্ত বেদনা থাকিলে :—এসিড বেন্‌জোয়িক, কেলি-আইয়ড, পিট্রোলি এতদধিকারে উৎকৃষ্ট কার্য্যকরী।

N. B. বেলেডোনা বা এট্রোপি-সাল্‌ফ, মার্ক, আর্জেণ্টাই-নাইট্রাস, থুজাও ৮ সম্বন্ধে ভাল ঔষধ।

উক্ত প্রদেশে, স্ত্রীসঙ্গমের পর যন্ত্রণা হইলে :—এলিয়াম্-সিপা।

—, জ্বালা থাকিলে :—এসিড-ফস। সঙ্কোচিত অবস্থায় :—ক্যাম্ফা।

—, কাঠিন্য থাকিলে :—ফস্, সিনিসিও। ভারবোধ হইলে :—হাইড্রোকোটাইল্।

—, প্রদাহ জন্য :—কুপ্রাম, কিউবেব।

—, বেদনা জন্য :—ক্যাল্‌ক-ফস, কিউবেব, কুপ্রা-আর্স, লাইকোপোডিয়ম

—, চিড়িক্ মারাবৎ বেদনা :—কেলি-বাই।

—, হস্তমৈথুন এই পীড়ার কারণ হইলে :—ট্যারেনটুলা।

—, স্ফীতি জন্য :—ক্যানাবিস্-স্যাটাইভা, কিউবেব, সেনিসিও।

—, মূত্রত্যাগ সময়ে চিড়িক্ মারিয়া উঠা :—কেলি-নাইট্রাস।

## ২। প্রষ্টেটিক গ্ল্যাণ্ডের হাইপারট্রফি বা বিবৃদ্ধি।

### HYPERTROPHY OF THE PR. GLANDS.

**রোগ-পরিচয়** Description :—প্রায়ই বৃদ্ধ বয়সে প্রষ্টেটিক্ গ্ল্যাণ্ড enlarged বড় হইয়া উঠে—ইহাকে প্রষ্টেটিক গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি বলে। এই বিবৃদ্ধি হেতু—মূত্রনালী সঙ্কোচিত ও বাঁকা কোঁকা হইয়া পড়ে; মূত্র নির্গমনে কষ্ট হয় বা কখন মূত্র একেবারেই নির্গত হয় না। গুহ্যদ্বারের ভিতর অঙ্গুলি প্রবেশ করাইয়া পরীক্ষা করিলে উক্ত গ্ল্যাণ্ডটী বড় দেখিবে। মূত্রশলাকা সহজে পাশ হয় না; মূত্রনালীটী প্রষ্টেটিক প্রদেশে বাঁকা কোঁকা লক্ষিত হয়। বীর্য্য নির্গত হইবার পথ পর্য্যন্ত বন্ধ হইয়া যায়। অনেক সময় মূত্র ফোঁটায় ফোঁটায় বা চুয়াইয়া নির্গত হইতে থাকে। প্রষ্টেটিক্ juice রসও নিঃসৃত হইতে দেখা

যায়। অনেক সময় দণ্ডায়মান হইয়া দুই পা দুই দিকে ছড়াইয়া উপুড় হইয়া প্রস্রাবের চেষ্টা করিলে তবে অতি কষ্টে প্রস্রাব নির্গত হয়।

স্বচক্ষে দেখিয়াছি, কোন কোন বৃদ্ধের পক্ষে—এই পীড়া এত কষ্টকর হইয়া উঠে যে,প্রতিবার প্রস্রাবের urination সময়ই তাহার যেন প্রাণান্ত হইয়া পড়ে; প্রস্রাব না হইলেও নয়, অথচ প্রস্রাব হইতেও কষ্টের সীমা পরিসীমা নাই। তখন দুই চক্ষের জলে তাহার বক্ষঃ ভাসিয়া যায়। প্রস্রাব clear পরিষ্কার না হওয়াতে তৎসঙ্গে অনেকের সিস্টাইটিস্ Cystitis বা মূত্রস্থলীর-প্রদাহ জন্মিয়া উঠে। প্রতি মুহূর্ত্তে সে নিজের death মৃত্যু কামনা করে। তখন চিকিৎসকও তাহার ব্যথায় ব্যথিত হইয়া অশ্রু বর্ষণ না করিয়া থাকিতে পারেন না। এই সমস্ত রোগীতে অনেকে ক্যাথিটার Catheter প্রতিদিন দুই তিনবার বা ততোধিক বার প্রাশ করিয়াও শান্তি প্রদান করিতে পারেন না। পুনঃ পুনঃ ক্যাথিটার পাশ করিতে করিতে স্থানটীতে দুষ্টক্ষত mallignant sore উৎপাদিত হইয়া পড়ে। তখন আর কষ্টের অবধি থাকে না।

**রোগি-তত্ত্ব** (১নং রোগী) :—কলিকাতায় এতাদৃশ একটী রোগী মসজিদ-বাড়ী ষ্ট্রীটে পাইয়াছিলাম। তাহার বয়স প্রায় ৮৫ বৎসর হইবে। রোগীটী অতি গৌরবর্ণ ও কৃশাঙ্গ। প্রায় দুই বৎসর এলোপ্যাথি চিকিৎসাধীনে থাকিয়া এখন তাহাদের অনুমতি ক্রমে এবং বিষম যন্ত্রনার দায়ে আমাদের চিকিৎসাধীন হয়েন। আমরাও কৃতকার্য্যতা সম্বন্ধে হতাশ হইয়া পড়ি। ক্যাথিটার দ্বারা মূত্রপথের বিস্তর লাঞ্ছনা ঘটিয়াছে বিবেচনায় **আর্ণিকা** ৩য় শক্তি দুই তিন দিন প্রয়োগ করি। তাহাতে সামান্য slight কতকটা মাত্র কাজ পাই। পরে ইকুইসেটাম্ হাইমেল —নামক ঔষধের ১ম শক্তি কয়েকদিন প্রয়োগ করা হয়। পরে এপিস্ ৩০শ শক্তি দ্বারা বিশেষ সন্তোষকর ফল পাই।

( একুইকুইসেটাম ঔষধ সম্বন্ধে—সবিস্তার লক্ষণচয় গ্রন্থকার কৃত "সিদ্ধিপ্রদ লক্ষণে"র প্রথম খণ্ডে দেখ )।

(২নং রোগী) :—১নং রোগীর বাটীর নিকটে। এই রোগীটীতে কোন এক উচ্চ এলোপ্যাথ ক্যাথিটার পাশ করিয়া প্রস্রাব নির্গত। করিতে পারিলেন না—বরং যন্ত্রণার suffering আর অবধি রহিল না। এই রোগীরও বয়স প্রায় ৮৫ বৎসর; বসিয়া থাকা এবং আপিসে যাওয়া মাত্র কার্য্য। তাহাকেও প্রথমে ক্যাথিটার

জনিত অবৈধ লাঙ্গুনা জন্য **আর্ণিকা** ৩য় শক্তি দিলাম এবং প্রদাহজনিত যন্ত্রণা জন্য তলপেটের উপর এবং পেরিনিয়াম প্রদেশে মসিনার পুল্‌টিস ব্যবস্থা করা গেল। ইহাতে সামান্য ফোটা ফোটা মাত্র প্রস্রাব অতি কষ্টে নির্গত হইতে লাগিল। পরে **এপিস্** ৩০শ শক্তি দিবসে দুইবার করিয়া দিয়া প্রস্রাবের কষ্ট অনেক কম পড়িল এবং ক্রমে প্রস্রাব সরল ভাবে নির্গত হইতে লাগিল।

ইহাকে ইসপ্‌গুল মিছরী সহ ভিজাইয়া দুইবেলা খাইতে দেওয়া হইত। পরে কয়েক ডোজ **আইওডিয়াম** ৬ষ্ঠ শক্তি দেওয়ায় গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি কমিয়া গিয়া এপর্য্যন্ত রোগী ভাল আছে।

## চিকিৎসা Treatment :—

এতজ্জন্য :—পাল্‌সেটিলা ও থুজা সর্ব্বোৎকৃষ্ট ঔষধ। ডিজিটেলিস, সাইক্লামেন্, সেলিনিয়াম, কষ্টিকাম্, লাইকোপোডিয়াম্, আইওডিয়াম, কোপেইবা, এপিস্ ইত্যাদি ঔষধ দ্বারাও বিশেষ ফললাভ হয়।

প্রস্রাব বন্ধ, কিংবা কোন উপায়েই যদি আদৌ প্রস্রাব না হয় তখন :— ডিজিটেলিস, সিপিয়া বিশেষ ফলপ্রদ।

প্রস্রাব আপনি ফোঁটা ফোঁটা করিয়া পড়িলে:—আর্ণিকা, বেলেডোনা, ডিজিটে, মিউর্-এসিড, পিট্রোল, পাল্‌স, সিপি প্রদেয়।

**পাল্‌সেটিলা** :—প্রদাহজনিত বিবৃদ্ধি; মূত্রস্থলী প্রদেশে বেদনা; পুনঃ পুনঃ প্রস্রাবের ইচ্ছা ; প্রস্রাবান্তে মূত্রস্থলী মধ্যে আক্ষেপিক বেদনা—ঐ বেদনা উরুদেশ পর্য্যন্ত প্রসারিত হয়।

**থুজা** :—উপদংশ জনিত, অথবা গণোরিয়া জনিত পীড়া ; গুহ্যদ্বার হইতে মূত্রস্থলী পর্য্যন্ত চিড়িক্ মারা বেদনা।

**আইওডিয়ম** :—গ্ল্যাণ্ড indurated কঠিন। প্রস্রাব করিতে কষ্ট ; প্রস্রাবের পূর্ব্বে দুই হস্তে মূত্রস্থলী চাপিয়া ধরিয়া থাকে।

N. B. এতজ্জন্য এলাম, এপিস, হিপার, ষ্ট্যাপ্‌থাল, সিকেলিও উৎকৃষ্ট।

## প্রষ্টেট পীড়া-চিকিৎসার বিশেষ ভেষজ্য-তত্ত্ব।

**ইস্কিউলাস হিপো** :—পুনঃ পুনঃ মূত্রত্যাগ সম্বন্ধে ইচ্ছা, কিন্তু প্রত্যেকবার সামান্য অল্প অল্প মাত্র প্রস্রাব হয়। প্রস্রাব—অল্প, গাঢ় বর্ণবিশিষ্ট। নির্গমন কালে মূত্রনলী যেন গরম জলে দগ্ধবৎ জ্বলিয়া যায়।

**এলুমিনা** :—কোঁথ পাড়িয়া মলত্যাগ সময় ইহাতে প্রষ্টেটের নিঃসরণ ক্ষরিত হয়। কোঁথপাড়িয়া প্রস্রাব করিতে হয়।

**এপিস** :—মূত্রস্থলী স্থানে অত্যন্ত যন্ত্রণা। দিবারাত্র—মূত্রত্যাগের ইচ্ছা এবং সর্ব্বদা মূত্রনালীর মূল স্থানে চাপিতে থাকে। প্রস্রাব করিতে অকথ্য যন্ত্রণা। মূত্ররোধ; মূত্র ঘোর dark বর্ণবিশিষ্ট, পরিমাণে অল্প অল্প।

**ব্যারাইটা-কার্ব্ব** :—প্রষ্টেটের বিবৃদ্ধি; প্রস্রাব অন্তে কোঁথপাড়া অল্প অল্প মূত্র চোয়াইতে oozes থাকা। পুনঃ পুনঃ মূত্রত্যাগ কিন্তু বৃদ্ধদিগের বাহ্যে defecation হয় না।

**ক্যাল্‌কে-কার্ব্ব** :—স্থূলকায় ব্যক্তি। মূত্রস্থলীর পুরাতন প্রদাহ। মূত্র পরিষ্কার বটে, কিন্তু দুর্গন্ধময় কিম্বা ঝাঁঝাল গন্ধযুক্ত, পুনঃ পুনঃ মূত্রত্যাগ, যেন মূত্রের বেগ ধারণ করিতে পারিতেছে না এবং এরূপ বোধ হয় যে মূত্রস্থলীতে মূত্র রহিয়া গেল।

**কণ্টিকাম** :—পেরিনিয়াম প্রদেশে ধমনীর উল্লম্ফনের ন্যায় দপ্ দপ্ ভাব বোধ হওয়া; কয়েক ফোঁটা মূত্রত্যাগের পরই পেরিনিয়াম ও ব্ল্যাডারে বেদনা এবং রেক্টাম স্থানে আক্ষেপ; তৎসহ মূত্রত্যাগের প্রবল ইচ্ছা।

**চিমাফিলা** :—পেরিনিয়াম প্রদেশে যেন ফুলিয়া উঠিয়াছে বলিয়া বোধ করে—বসিলে যেন একটা ball গোলার মত ঐ স্থানে চাপিতে থাকে। দুই পা ছড়াইয়া দণ্ডায়মান অবস্থায়, খানিকটা উপুড় হইয়া না দাঁড়াইলে প্রস্রাব করিতে সক্ষম হয় না। তাজা প্রদাহে প্রষ্টেটের হেতু তরুণ প্রষ্টেটাইটিস; তাহাতে ইউরিথা মধ্যে বেদনা সহ টাটানি ভাব জন্য পুরুষাঙ্গের মুখ হইতে ব্ল্যাডার পর্য্যন্ত যাতনা এবং ইহা হইতে মূত্রকৃচ্ছ্র, এবং প্রষ্টেটিক গ্ল্যাণ্ডের স্ফীতি হইয়া প্রস্রাব বন্ধ হইয়া যায়। গাঢ়, দড়ীর ন্যায় ropy, রক্তযুক্ত মিউকাস্ বহুল পরিমাণে প্রস্রাব মধ্যে দেখা যায়। প্রষ্টেটিক স্রাবের ক্ষয় সহ প্রষ্টেটিক পীড়া।

**কোনায়াম** :—বৃদ্ধবয়সে প্রষ্টেটিক গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি এবং কাঠিন্য হেতু—প্রস্রাব নির্গত হইতে হইতে বন্ধ হইয়া যায়। মানসিক উত্তেজনা সহ প্রষ্টেটিক স্রাবের নির্গমন এবং তৎসহ পুরুষাঙ্গের মস্তকাবরক চর্ম্মের চুল্‌কানি। মূত্রস্থলী

গ্রীবাদেশে চাপ ও চিড়িক্—মারা ( হাঁটাহাটি করিলে বৃদ্ধি ;—বসিলে উপশম )। পেরিনিয়াম প্রদেশে প্রস্তরের ন্যায় ভার বোধ।

**কোপেইবা** :—বৃদ্ধ বয়সে প্রষ্টেটিক গ্ল্যাণ্ডের কাঠিন্য হয় বটে—কিন্তু বিবৃদ্ধি হয় না ; জ্বালা এবং শুষ্কবৎ অবস্থা—উহাতে এবং ইউরিথ্রা মধ্যে বোধ হয় এবং যন্ত্রণা সহ প্রস্রাব ফোঁটা ফোঁটা ভাবে পড়িতে থাকে। পেটে অত্যন্ত ডাক (শব্দ) সহ আমের পীড়ার ন্যায় ক্ষরণ।

**সাইক্লামেন** :—অত্যন্ত প্রস্রাবের ইচ্ছা। প্রস্রাবের সময় হুলবিদ্ধবৎ বেদনা—ইউরিথ্রার শেষভাগে বোধ করিতে থাকে।

**ডিজিটেলিস্** :—বৃদ্ধ বয়সে প্রষ্টেটিক গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি, তৎসহ হৃদ্‌রোগ বর্ত্তমান। প্রস্রাব oozes চোঁয়াইয়া পড়ে। প্রস্রাবের পরও মূত্রস্থলীর পূর্ণতা বোধ, অথবা পুনঃ পুনঃ প্রস্রাবের বৃথা বেগ হওয়া—কিন্তু প্রস্রাব ভাল নির্গত হয় না ; ব্ল্যাডার এবং তাহার মুখে দপ্ দপ্ করিয়া যন্ত্রণা—প্রস্রাবের সময়ে কোঁথপাড়া সহ অনুভূত হইতে থাকে। যদিচ চলিয়া বেড়াইলে প্রস্রাবের ইচ্ছা অতীব বৃদ্ধি হয়, তত্রাচ বৃদ্ধরোগী প্রস্রাব সামান্য কয়েক ফোঁটা করিতে করিতে যন্ত্রণায় ছুটিয়া বেড়াইতে থাকে এবং সেই সময়েই পুনঃ পুনঃ মলত্যাগের ইচ্ছা হইতে থাকে। সামান্য নরম, অল্প মলও নির্গত হয়, কিন্তু তাহাতে কোনই উপশম বোধ করে না। প্রস্রাব বর্ণশূন্য, কিন্তু তন্মধ্যে ধূমার smoke ন্যায় কিম্বা আবিলতা দেখা যায়।

**ইকুইসেটাম্-হাইমেল্** :—গ্রন্থকার কৃত "সিদ্ধিপ্রদ লক্ষণ" দেখ।

**ফেরাম্-পিক্রিকাম্** :—প্রষ্টেটা অর্থাৎ প্রষ্টেটিক গ্ল্যাণ্ড Prostatic gland বিশেষ বিবৃদ্ধিযুক্ত।

**হিপার** :—প্রষ্টেটিক স্রাবের ক্ষরণ secretion (নিজে নিজে কিম্বা কঠিন মলত্যাগের কালে)। প্রস্রাব—সবেগে নির্গত হয় না, ধীরে ধীরে পড়ে এবং প্রস্রাব হইল বটে, কিন্তু মূত্রস্থলী খোলসা বোধ করে না।

**হিপোমেইনস** :—প্রস্রাব সরু ধারে পড়ে এবং বোধ হয় যেন কোন আভ্যন্তরিক স্ফীতি হেতু ঐরূপ হইতেছে।

**আইওডিয়াম** :—প্রষ্টেটিক গ্ল্যাণ্ড এবং testes অণ্ডকোষের কাঠিন্য ও বিবৃদ্ধি। প্রস্রাবের বেগধারণে অক্ষম। আপনি প্রস্রাব flows পড়িতে থাকে।

বৃদ্ধদিগের ইউরিথ্রার ষ্ট্রিক্চার Stricture—তৎসহ ইউরিমিক লক্ষণ। প্রস্রাব ঝাঁজাল গন্ধবিশিষ্ট, গাঢ় এবং ঘোরবর্ণ।

**কেলি-বাইক্রোম** :—প্রষ্টেটাতে চলিয়া বেড়াইবার সময় smarting চিড়িক্মারা বেদনা এত হয় যে—তজ্জন্ত তাহাকে খানিকটা স্থিরভাবে দণ্ডায়মান থাকিতে হয়। মলত্যাগ সময়—প্রষ্টেটিক রক্তস্রাব। পেরিনিয়াম হইতে ইউরিথা Urethra পর্য্যন্ত কন্কনি বেদনা। মূত্রত্যাগের পর—ইউরিথ্রাতে জ্বলিয়া যাওয়াবৎ যন্ত্রণা; বোধ হয় যেন ভিতরে কয়েক ফোঁটা প্রস্রাব রহিয়া গিয়াছে এবং চেষ্টা সত্ত্বেও তাহা নির্গত হইতেছে না।

**কেলি-কার্ব্ব** :—পুনঃ পুনঃ গরম hot প্রস্রাব অতি ধীরে নির্গত হয়; তৎপর প্রষ্টেটিক স্রাব পড়িতে থাকে। প্রস্রাব হইবার বহু পূর্ব্ব হইতেই ব্ল্যাডারে ভারবোধ হয়। যদিচ সে সামান্ত জল খায়—কিন্তু রাত্রিতে প্রস্রাব করিবার জন্ত তাহাকে অনেকবার উঠিতে হয়।

**লাইকোপোডিয়াম** :—মূত্রত্যাগের পর এবং সময়ে মলদ্বারের নিকট পেরিনিয়াম প্রদেশে চাপ বোধ এবং সেই সময়েই ব্ল্যাডারের গ্রীবাদেশে এবং মলদ্বারে চিড়িক-মারা বেদনা। প্রস্রাবের বেগ urging ধারণে অক্ষম। প্রস্রাবে যাইয়া প্রস্রাব নির্গত হইতে তাহাকে বহু সময় অপেক্ষা করিতে হয়।

**ম্যাগ্নে-কার্ব্ব** :—বায়ু নিঃসরণ সহ প্রষ্টেটিক স্রাবের নির্গমন। উপবেশন হইতে উঠিয়া দাঁড়াইলে, কিম্বা চলিয়া বেড়াইলে আচরে প্রস্রাব নির্গমন।

**মার্ক-ডাল্সিস্** :—গনোরিয়া রোগজনিত ষ্ট্রিক্চারের কু-চিকিৎসা হেতু তরুণ প্রষ্টেটাইটিস্। প্রষ্টেটিক গ্ল্যাণ্ডের—উভয় অঙ্গের স্ফীতি এবং তাহাতে মলদ্বার পর্য্যন্ত রুদ্ধপ্রায়। তৎসহ ভয়ানক কষ্টকর প্রস্রাবজনিত যন্ত্রণা। মলদ্বারে চাপন সহ জ্বালাযুক্ত যন্ত্রণা।

**স্ট্যাফিসেগ্রিয়া-সাল্ফ** :—সাইকোসিস Sycosis দোষ শরীরে বর্ত্তমান। প্রষ্টেটা বিবৃদ্ধিযুক্ত। মূত্রে—মিউকাস এবং পুঁজ দেখা যায়।

**স্যাণ্ড্যাল-অয়েল** :—পেরিটোনিয়ামের গভীরতম প্রদেশে বেদনা এবং যন্ত্রণা; উপশমনার্থ—পুনঃ পুনঃ অবস্থিতি পরিবর্ত্তন। প্রস্রাবের ধার সরু এবং থাকিয়া থাকিয়া নির্গমন। ইউরিথ্রাতে ঢেলাবৎ পদার্থের চাপনবোধ। দণ্ডায়মান থাকিলে—বেদনার উপশম, কিন্তু চলিয়া বেড়াইলে বৃদ্ধি। প্রাতে বিছানা

হইতে উঠিতে পা দুইটী গুরু বা ভারী বলিয়া বোধ করে। প্রস্রাব—অল্প পরিমাণ; রতিশক্তির হীনতা।

**পিট্রোলিয়াম্ :**—ইউরিথ্রার প্রষ্টেটিক প্রদেশের—প্রাচীন প্রদাহ; তৎসহ পুনঃ পুনঃ Semen বীর্য্যের ন্যায় পতন; পুরুষাঙ্গের অসম্পূর্ণ দণ্ডায়মানতা। প্রতিবারে অল্প অল্প প্রস্রাব।

**পপিউলাস ঃ**—প্রষ্টেটা বিবৃদ্ধিযুক্ত, ব্লাডারের ক্যাটার এবং ইরিটেশন; কষ্টকর মূত্রত্যাগ। ইউরিথ্রাতে যন্ত্রণা।

**সোরিনাম ঃ**—প্রস্রাবের পূর্ব্বে প্রষ্টেটিক স্রাবের নির্গমন। জননেন্দ্রিয়ের শিথিলতা। সঙ্গমে Coitus অনিচ্ছা। পুনঃ পুনঃ স্বল্প মূত্রত্যাগ সহ ইউরিথ্রাতে জ্বালা ও কর্ত্তনবৎ বেদনা।

**পাল্‌সেটিলা ঃ**—অবিরত মূত্রস্থলীর গ্রীবাদেশে চিড়িক্-মারাবৎ বেদনা; তৎসহ চিৎ হইয়া শুইলে—প্রস্রাবের স্থলীতে মূত্রজনিত ভারবোধ। প্রস্রাবের পর ব্লাডারের গ্রীবাদেশে আক্ষেপযুক্ত বেদনা—ঐ বেদনা পেলভিস এবং উরু পর্য্যন্ত ধাবিত হয়। বৃদ্ধদিগের প্রষ্টেটিক যন্ত্রণা।

**সিকেলি ঃ**—রক্তময় প্রস্রাব এবং বৃদ্ধ বয়সে মূত্রবেগ ধারণে অক্ষমতা, মূত্রত্যাগের বৃথা চেষ্টা। মূত্র বন্ধ হওয়া। মলদ্বার হইতে রক্তস্রাব।

**সিপিয়া ঃ**—মূত্রত্যাগে অতীব ইচ্ছা, কিন্তু প্রস্রাবে বসিয়া প্রস্রাব নির্গত হইতে অতি বিলম্ব হয়। প্রস্রাবের বেগধারণ করিলে ব্লাডারে চাপ বোধ এবং অস্থিরতা জন্মে। মূত্র—গাঢ়, দুর্গন্ধযুক্ত, শ্লেষ্মাবদ্ধ এবং তৎসহ হরিদ্রাবর্ণের লেইএর মত Sticky সেডিমেণ্ট Sediment।

**ষ্ট্যাফিসেগ্রিয়া ঃ**—পুনঃ পুনঃ এবং বহু পরিমাণে প্রস্রাব। সমস্ত ইউরিথ্রাতে—জ্বালাবৎ যন্ত্রণা। সরু ধারে, অল্প পরিমাণে, লালবর্ণ মূত্র পুনঃ পুনঃ ত্যাগ। প্রস্রাবান্তে—মূত্রস্থলী খোলসা বোধ হয় না। যন্ত্রণা মলদ্বার হইতে ইউরিথ্রা পর্য্যন্ত (ভ্রমণ অথবা অশ্বারোহণের পর) হয়।

**সাল্‌ফার ঃ**—জননেন্দ্রিয়ের চতুর্দ্দিকে দুর্গন্ধযুক্ত ঘর্ম্ম। মল—কঠিন গুটলে, কিন্তু যথেষ্ট পরিমাণ নহে। প্রস্রাব—দুর্গন্ধযুক্ত এবং তাহাতে তৈলাক্ত পদার্থ সমূহ ভাসিয়া বেড়ায়; রক্তময় প্রস্রাব। ঐ প্রস্রাব ত্যাগে অতীব কষ্ট। এতাদৃশ

প্রস্রাব ত্যাগ করিতে বহু বেগ দিতে হয়। ইউরিথ্রা হইতে বহু পরিমাণ মিউকাস নির্গত হয়।

সাল্ফার-আইয়ড :—প্রষ্টেটাতে বেদনা। অল্প পরিমাণ Scanty প্রস্রাব। প্রস্রাবের বেগ ধারণ করিতে পারে না। প্রস্রাবে মিউকাস দেখা যায়।

ট্রিটিকম রিপেন্স :—প্রষ্টেটার বিবৃদ্ধিজনিত বৃদ্ধবয়সে মূত্রাবরোধ এবং তাহাতে প্রস্রাবের নানাবিধ যন্ত্রণা।

থুজা :—সাইকোসিস এবং উপদংশযুক্ত শারীরিক অবস্থা—বিশেষতঃ গণোরিয়ার কু-চিকিৎসা হইয়া থাকিলে। রেক্টাম্ হইতে ব্ল্যাডার পর্য্যন্ত চিড়িক্ মারিতে থাকা। মলদ্বারে spasm আক্ষেপ; পেরিনিয়ামের গভীর স্থানে বেদনা; মূত্রকৃচ্ছ্র এবং মূত্রাবরোধ। মূত্র ত্যাগের আরম্ভ হইতে—কর্ত্তনবৎ বেদনায় ইউরিথ্রার গোড়া হইতে মূল পর্য্যন্ত কষ্ট দিতে থাকে। প্রস্রাব ছুটিয়া নির্গত হয়—কিম্বা ধীরে ফোঁটা ফোঁটায় নির্গত হয়। প্রস্রাবান্তে—জ্বালা এবং কর্ত্তনবৎ বেদনা। সম্পূর্ণ প্রস্রাব নির্গত না হওয়া পর্য্যন্ত, সময় সময় প্রস্রাব স্থগিত হয়। সন্ধ্যার সময় পুনঃ পুনঃ প্রস্রাবত্যাগের ইচ্ছা, কিন্তু শয়ন করিলে উপশম বোধ

জিঙ্কাম্ :—পশ্চাৎ দিকে বক্র হইয়া বসিলে প্রস্রাব হইবে—অন্যথা নয়। প্রস্রাবের নীচে বালুকাবৎ বহু সেডিমেণ্ট। কঠিন, শুষ্ক এবং অল্প পরিমাণে মল বহু কষ্টে নির্গত হয়।

# প্রষ্টেটিক্ পীড়ার চিকিৎসা প্রদর্শিকা।

## REPERTORY.

মলত্যাগ কালে, প্রষ্টেটিক্ স্রাব :—এগ্নাস, এলুমিনা, এনাকার্ড, ক্যাল্ক-কার্ব্ব, কোনা, কোরালিয়াম্, ইলাপ্স, হিপার, ইগে, ন্যাট্রাম-কার্ব্ব, ফস, সিপিয়া, সাইলি, ষ্ট্যাফি, সাল্ফা, জিঙ্ক।

প্রষ্টেটিক বিবৃদ্ধি :—এলোজ, ব্যারাইটা-কার্ব্ব, কেলাম মিউ, ক্যানাবিস, কোনা, চিমাফিলা, লিথিয়া-কার্ব্ব, নাইট্রিক্-এসি, পাল্স, সাল্ফা, ট্রিটীকাম্, থুজা, ইউভা-অর্সাই।

**প্রস্রাবান্তেও প্রস্রাবের ইচ্ছা** ঃ—ব্যারাইটা-কার্ব্ব, বোভি, ব্রাই, ক্যাল্ক-কা, কষ্টি, কার্ব্ব-এনি, ক্রোটন-টি, ডিজি, গুয়েইকা, ল্যাকে, মার্ক, প্লাটিনাম্ কার্ব্ব, রুটা, স্যাবাডি, ষ্ট্যাফি, থুজা, জিঙ্ক।

**প্রস্রাবকালে ব্ল্যাডারের মুখে জ্বালা** ঃ—ক্যামো, নাক্স-ভ, পিট্রো, সাল্ফা।

**সরু ধারে প্রস্রাব** ঃ—গ্র্যাফা, স্যাণ্ড্যাল্-অয়েল, নাইট্রিক-এসি, সার্সা, স্পঞ্জি, ষ্ট্যাফি, সাল্ফা, টারাক্সে, জিঙ্ক।

**বহুক্ষণ ব্যাপিয়া বেগ দিতে দিতে প্রস্রাব** ঃ—এলুমিনা, এপিস, কষ্টি, হিপার, পপিউলাস, র‍্যাফেনা, সিকেলি, সিপি, টেরাক্সে।

**অসাড়ে ফোটা ফোটায় প্রস্রাব** ঃ—এলো, আর্ণিকা, বেল, মিউর-এসি, ডিজি, পিট্রো, পাল্স, মেজি, ষ্ট্যাফি।

**অনবরত মূত্রত্যাগের ইচ্ছা** ঃ—এমোনি-কার্ব্ব, এমনি-মিউ, এনাকার্ড, এপিস, আর্স, অরাম, বেল, ক্যান্থ, কলোসি, কোপেবা, ডিজি, গুয়েইকা, ইগ্নে, আইয়ড, মার্ক, মিলিফো, মিউর-এসি, ফস, ফস-এসি, পাল্স, সিপি, সিলা (স্কুইল), সাল্ফ, এসিড-সাল্ফ, থুজা।

# একাদশ পরিচ্ছেদ

# স্ত্রীরোগ-নিচয়।

## DISEASES OF THE FEMALES.

ওলাউঠা রোগে—যে প্রকার হোমিওপ্যাথি চিকিৎসায় লোকের বিশ্বাস, স্ত্রীরোগেও প্রায় সেই প্রকার বিশ্বাস জন্মিয়াছে। প্রকৃত পক্ষে এই রোগে হোমিওপ্যাথিক চিকিৎসা দ্বারা আমরা অতি উৎকৃষ্ট ও মনোমত ফললাভ করিতেছি। পিউয়ারপারেল জ্বরাদি পীড়ায় হোমিওপ্যাথি যে সাক্ষাৎ ফলপ্রদ বীর্য্যবান্ ঔষধ, তাহার নিত্য প্রমাণ পাইতেছি। অন্যান্য মতের চিকিৎসায় এতাদৃশ ফল প্রায় দেখা যায় না।

আমাদের দেশের স্ত্রীলোকেরা অধিকতর লজ্জাশীলা। তাঁহাদের আত্মীয়-স্বজনদিগের দ্বারা বিশেষ পুঙ্খানুপুঙ্খরূপে লক্ষণাদি জানিবে ও নিজে যতদূর পার পর্য্যবেক্ষণ করিয়া এই রোগের চিকিৎসায় প্রবৃত্ত হইলে সুফল প্রায়ই অবশ্যম্ভাবী দেখিবে।

# স্ত্রী-জননেন্দ্রিয়ের যন্ত্রাদির পরীক্ষা।

## PHYSICAL EXAMINATIONS.

উদর মধ্যে যে সমস্ত যন্ত্র আছে তাহাতে (১) প্যাল্‌পেশন্ Palpation —অর্থাৎ অঙ্গুলি দ্বারা পেটের উপর টিপিয়া পরীক্ষা।

(২) যোনিদ্বার দিয়া অঙ্গুলি উদর মধ্যে প্রবেশ করিয়া ডিজিট্যাল Digital পরীক্ষা; (৩) বাইম্যানুরেল্ Bi-manual পরীক্ষা—অর্থাৎ এক হাত উদর মধ্যে যোনির দ্বার দিয়া প্রবেশ করাইয়া, অপর হস্ত উদরের উপর রাখিয়া পরীক্ষা।

( ৪ ) সাউণ্ড Sound দ্বারা পরীক্ষা:—অর্থাৎ জরায়ুর অভ্যন্তর পরীক্ষা জন্য ক্যাথিটারের আকৃতি সাউণ্ড নামক যে এক প্রকার নিরেট ধাতুময় শলাকা আছে, তদ্দ্বারা জরায়ুর মুখ বন্ধ কি না, জরায়ু কত বড় ইত্যাদি পরীক্ষা করা যায়; (৫) স্পেকুলাম Speculum পরীক্ষা:—অর্থাৎ স্পেকুলাম Speculum নামক যন্ত্র যোনিদ্বার দিয়া প্রবেশ করাইয়া দিয়া জরায়ুর মুখ-ভাগ এবং যোনির অভ্যন্তর পরীক্ষা করা যায়; (৬) ষ্টেথস্‌কোপ দ্বারা—জরায়ুর মধ্যস্থ সন্তানের হৃৎপিণ্ডের শব্দ ও প্ল্যাসেণ্টার শব্দ আকর্ণন করা যায়।

N.B. (প্ল্যাসেণ্টার শব্দের নাম প্লাসেণ্ট্যাল্ ছুফল্ Placental Soufle)।

---

# প্রথম অধ্যায়।

## ওভেরাইটিস অর্থাৎ অণ্ডাধারের প্রদাহ।

## OVARITIS.

**সম-সংজ্ঞা** Synonyms ঃ—উওফরাইটিস্; ডিম্বাধারের প্রদাহ।

**রোগ-পরিচয়** Description ঃ—এই ডিম্বাধারের প্রদাহ

ওভেরির গ্রেফিয়্যান ফলিকল Graffian follicle, কনেক্টিভ টিস্থ, অথবা পেরিটোনিয়াম-আবরণ মধ্যে হইয়া থাকে।

(১) উৎকট জ্বরাদি পীড়া হইতে গ্রেফিয়্যান ফলিকলনিচয় মধ্যে প্রদাহ জন্মে; তাহাতে উক্ত ফলিকল্ সমস্ত অনেক সময় ধ্বংস প্রাপ্ত হইয়া বন্ধ্যাদশার কারণ হইয়া পড়ে; এই স্থানীয় প্রদাহ সহ উদরের অন্যান্য যন্ত্রও প্রদাহান্বিত হইয়া থাকে;

(২) ওভেরির কনেক্টিভ টিস্থ মধ্যে প্রদাহ হইলে—অনেক সময় উহা স্ফোটকে পরিণত হয় এবং ঐ স্ফোটক শুষ্ক হইয়া সমস্ত ওভেরিটীকে সঙ্কোচিত করিয়া দিলে বন্ধ্যাদশা উপস্থিত হইতে পারে।

তরুণ সূতিকাবস্থায় প্রসারিত পেরিটোনাইটিস্, কিংবা রজঃস্রাব হঠাৎ বন্ধ হওয়া ইত্যাদি কারণেও এই জাতীয় প্রদাহ ঘটিতে পারে।

(৩) ওভেরির পেরিটোনিয়ামের আবরণ মধ্যে প্রদাহ হইলে—তাহাকে পেরিওভেরাইটিস্ Peri-ovaritis বলে; তাহাতে তদুপরি আঠাপানা গাঢ় রস ক্ষরিত হইয়া, ওভেরিকে নিকটবর্ত্তী অন্যান্য যন্ত্র সহ জড়িত করিয়া ফেলে।

ঠাণ্ডা লাগা, ঋতু সময় ঠাণ্ডা লাগা, ঋতু সময় সঙ্গম; অস্ত মৈথুন, অথবা কটিবর্ত্তী যন্ত্রাদির প্রদাহ (যথা পেরিটোনাইটিস্, জরায়ুর প্রদাহ, গনোরিয়া ইত্যাদি), ওভেরি মধ্যে প্রসারিত হইয়া এই জাতীয় প্রদাহ জন্মে।

আমাদের দেশে অধুনা অনেক ফুলবাবু শাস্ত্রের বিধি না মানিয়া স্ত্রীকে এই রোগে চিররুগ্ন করিয়া ফেলেন! কোন কোন গৃহস্থের বৌও অজ্ঞানতা হেতু ঋতুর সময় ঠাণ্ডা Cold লাগাইয়া এই পীড়াগ্রস্তা হইয়া থাকেন; (এই জন্যই আমাদের স্মৃতিতে ঋতুর প্রথম তিন দিন স্নানাদি নিষেধ ও স্ত্রীকে এক বিষয়ে অস্পর্শা করিয়াছেন; তখন স্নান রন্ধনাদি গৃহকর্ম্মে অধিকার থাকে না।) বেশ্যা বা বেশ্যাতুল্য স্ত্রীলোকেরাই প্রায়শঃ উপরোক্ত বিধি সমস্ত লঙ্ঘন করিয়া এই রোগগ্রস্তা হইয়া পড়ে। যাহার একবার এই পীড়া হইয়াছে, প্রায়ই ঋতুর সময় এবং সামান্য কারণ হইলে, তাহার এই পীড়া পুনরায় দেখা দিবার সম্ভাবনা।

**লক্ষণাদি** Symptoms :—ইহা তরুণ ও পুরাতন—দুই প্রকার হইয়া থাকে। কনেক্টিভ টিস্থ মধ্যে প্রদাহ হইলে—তাহার বিশেষ কোন লক্ষণ টের পাওয়া যায় না। পেরিটোনিয়েল আবরণ মধ্যে—তরুণ প্রদাহই অধিকাংশ

সময়ে দৃষ্ট হয়; ইহাতে ভয়ানক তীক্ষ্ণ শূলবেদনাবৎ বেদনা, বমন, জ্বর ইত্যাদি হইয়া থাকে; উদরের মাংসপেশী সকল শিথিল থাকিলে—অঙ্গুলীর চাপ দ্বারা বেদনা স্থানটী lesion নির্ণয় করা যায়।

ঋতুকালে এই সমস্ত লক্ষণ হইলে এবং ঠাণ্ডা ইত্যাদি লাগিয়া হঠাৎ ঋতুস্রাব বন্ধ হইলে—সহজেই তরুণ রোগ নির্ণয় হয়। রোগ প্রাচীন হইলে—নির্ণয় করা কঠিন। এই প্রদাহ নিকটবর্ত্তী যন্ত্রাদিতে প্রসারিত হইলে—মলমূত্রের কষ্টকর বেগ হইতে থাকে; যোনিদ্বার দিয়া সাদা সাদা পড়ে এবং পীড়িত ওভেরিদিকের নিম্নদিকস্থ পায়ে ঝিঁ ঝিঁ ধরা numbness লক্ষিত হয়।

**ভাবীফল** Prognosis :—তরুণ প্রদাহ প্রায়ই আট দিন মধ্যে ভাল হইয়া যায়; কখন বা ১২ কিংবা ১৪ ঘণ্টার অধিক সময় লাগে না। রোগ প্রাচীন প্রদাহান্বিত হইলে—বড় কষ্টের কথা; কারণ ইহা হইতে সিরাস সিষ্ট Serous Cyst, ওভেরির কাঠিন্য, অথবা স্ফোটক জন্মিতে পারে।

**চিকিৎসা** Treatment :—

**একোনাইট** :—শুষ্ক ঠাণ্ডা বাতাস লাগিয়া পীড়া ( সজল বায়ু হইতে —ডাল্কামেরা, হ্রাস ); ঋতুকালে ঠাণ্ডা বা ভয় হেতু ঋতুবন্ধ। প্রস্রাবের বেগ অত্যন্ত কষ্টকর।

**এপিস্** :—দক্ষিণদিকস্থ ওভেরির প্রদাহ ( বেল ;—বামদিকের ওভেরির প্রদাহ (স্ফীতি) জন্য—গ্রাফাইটিস, * ল্যাকেসিস )। ওভেরি স্ফীত ও স্পর্শে বেদনাযুক্ত এবং তাহাতে হুলবিদ্ধবৎ যন্ত্রণা। পেটের দক্ষিণদিকে ঝিন্ ঝিন্ করে এবং ঐ ঝিন্ ঝিন্ ভাব দক্ষিণ উরু বা উর্দ্ধে দক্ষিণ পঞ্জর পর্য্যন্ত প্রসারিত হয়। স্বল্প মূত্র; কোষ্ঠবদ্ধ; কাশি সহ বাম বক্ষে বেদনা।

**আর্সেনিক** :—ওভেরি মধ্যে জ্বালাবৎ, আকর্ষণীবৎ, অথবা চিড়িক-মারাবৎ বেদনা এবং তৎসহ নিতান্ত অস্থিরতা। বেদনা—উরু পর্য্যন্ত প্রসারিত হইতে থাকে এবং তাহাতে উরুদেশ ঝিন্ ঝিন্ করে এবং খোঁড়ার ন্যায় চলিতে হয়। নড়াচড়াতে বা উপুড় হইলে—উহা বৃদ্ধি পায়। চিৎ হইয়া স্থিরভাবে শুইলে পৃষ্ঠদেশে জ্বালাবোধ হয়। ঋতুস্রাব—পাতলা, সাদাপানা, দুর্গন্ধময়। মুখমণ্ডল রংশে হলুদপানা। শরীর শীর্ণ। তৃষ্ণা ও অল্প অল্প জলপান। অস্থিরতা।

**বেলেডোনা** :—দক্ষিণ ওভেরি স্ফীত, কঠিন এবং তাহাতে সূচীকা

বিদ্ধবৎ অথবা দপ্‌দপানিকর বেদনা। উদরেতে—অত্যন্ত চাপ ও স্পর্শাসহিষ্ণুতা। শরীরে কিংবা বিছানায়—এতটুকু ঝাঁকি লাগিলেও সহ্য হয় না। পুনঃ পুনঃ কোঁথপাড়া—বোধ হয় যেন যোনিপথ দিয়া সমস্ত নির্গত হইয়া আসিবে ( প্ল্যাটি, সিপি, মিউরেক্স )। চক্ষু ও মুখ চক্‌চকে এবং ডিলিরিয়াম।

**ব্রাইওনিয়া** :—দীর্ঘনিশ্বাস গ্রহণ করিলে—ওভেরি স্থানে সূচীবিদ্ধবৎ বেদনা ( ক্যান্থ )। পীড়িত প্রদেশে কিঞ্চিৎ স্পর্শ বা কিঞ্চিৎ সঞ্চালনেই বেদনার বৃদ্ধি। নাসিকার রক্তস্রাব সহ ঋতুবন্ধ।

**ক্যাক্‌টাস্-গ্র্যাণ্ডি** :—ওভেরি প্রদেশে দপ্‌দপানি বেদনা। তল-পেটটা যেন চাপিয়া ধরিয়াছে। হৃৎপিণ্ডের যন্ত্রগত রোগ।

**ক্যান্থারিস** :—সূচীকাবিদ্ধবৎ, অথবা চিম্‌টি-কাটাবৎ বেদনা, তাহাতে শ্বাসপ্রশ্বাস—যেন বদ্ধ হইয়া আইসে ( ব্রাইওনিয়া )। ওভেরিপ্রদেশে অত্যন্ত জ্বালা ( প্ল্যাটি )। পুনঃ পুনঃ মূত্রত্যাগেচ্ছা—কিন্তু তাহাতে সামান্য কয়েক ফোঁটা মূত্র মাত্র নির্গত হয় এবং উহা প্রায়ই রক্তমিশ্রিত থাকে। প্রসব বেদনার ন্যায় ভাব ( বেল )। জরায়ুর গ্রাবা স্ফীত।

**কোনায়াম** :—ওভেরি—শক্ত ও স্ফীত ; তৎসহ বমনেচ্ছা ও বমন। ওভেরি স্থানে কর্ত্তনবৎ বেদনা। স্তন দুটী—যেন শুষ্ক, শিথিল ( আইয়ড )। শয্যায় শুইয়া পার্শ্ব পরিবর্ত্তনেও মাথাঘোরে ; জরায়ুর গ্রীবাদেশে হুলবিদ্ধবৎ বেদনা।

**হেমামেলিস্** ঃ—কোন ধাক্কা বা আঘাত লাগার পর ওভেরির প্রদাহ ( আর্ণিকা )। সমস্ত পেট—পাকা ফোড়ার ন্যায় বেদনা। ঋতুর কোন নির্দ্দিষ্ট সময় নাই। প্রায় সর্ব্বদাই ঋতুকালে—পীড়ার worse বৃদ্ধি। ফ্লেগ্‌মেসিয়া এল্‌বা ডোলেন্স নামক স্ত্রী-পীড়া ; ভেনাস্ অর্থাৎ শিরা সমস্তের কঞ্জেচ্‌শন।

**হিপার-সাল্‌ফ** :—কোন স্থানে পূঁজ pus হইলে, অথবা য্যাব্‌সেস্ abscess অপরিহার্য্য হইলে ( ল্যাকে, মার্ক )। দপ্‌দপানি বেদনা ও তৎসহ পুনঃ পুনঃ শীত। চর্ম্মরোগ।

**ল্যাকেসিস** :—বাম পার্শ্বের ওভেরির প্রদাহ। পুনঃ পুনঃ শীতবোধ। পীড়িত স্থানে দপ্‌দপানি বেদনা—( দক্ষিণ পার্শ্বের ওভেরিতে হইলে—এপিস্, বেল্ )। ওভেরি প্রদেশ বড় হইয়া উঠে। ওভেরির স্ফীতি এবং তাহাতে বেদনা।

( যদি পুঁজ হইয়া থাকে, তবে—হিপার কিংবা মার্ক )। দক্ষিণ পার্শ্বে শয়ন করিতে অক্ষম। জরায়ু স্থানে চাপবৎ বেদনা।

**প্ল্যাটিনা** :—অত্যন্ত রতি ইচ্ছা ( ক্যান্থারিস্ ); যোনিদ্বারের মুখে যেন চাপবৎ কোন পদার্থ বহির্গত হইয়া আসিতে চায় ( বেল্, ক্যান্থা )। ওভেরি প্রদেশে হুলবিদ্ধবৎ বেদনা। বহু পরিমাণে ঋতুস্রাব বা ঋতুস্রাব লুপ্ত।

**পাল্সেটিলা** :—পদ ধৌত করিলে ঋতুস্রাব বন্ধ হইয়া যায় (ডাল্কা)। বেদনা এত প্রখর যে, সে চতুর্দ্দিকে আছাড় পিছাড় করিতে থাকে এবং তৎসহ চীৎকার ও চক্ষুবারি বিসর্জ্জন করিতে থাকে। শরীরে অনবরত শীত। ঠাণ্ডা বাতাস ও টাট্কা ফল ভাল লাগে। গরম গৃহে পীড়ার বৃদ্ধি।

**মন্তব্য Remarks** ঃ—এই রোগে রমণ-ক্রিয়া, এমন কি স্বামীর সহ এক গৃহে শয়নও—সম্পূর্ণ নিষিদ্ধ। তাহাতে পীড়া আরোগ্য পক্ষ্যে বিশেষ বিঘ্ন হয়। আমি কোন একটী ধনী নব যুবতীর চিকিৎসায় এই নিয়মটীর প্রতিপালন সম্বন্ধে নিতান্ত দৃঢ়তার সহ না বলাতে, অবশেষে আমাকে তজ্জন্য মনস্তাপ পাইতে হইয়াছিল। মূল কথা—ইহাতে জননেন্দ্রিয়ের এবং মানসিক উত্তেজনা যাহাতে না হইতে পারে—তাহা করা কর্ত্তব্য।

# দ্বিতীয় অধ্যায়।

## ওভেরিয়ান্ ড্রপ্সি বা ডিম্বাধারের শোথ।

## Ovarian Dropsy.

**সম-সংজ্ঞা Synonyms** :—ইহা ওভেরির সিষ্টিক টিউমার (Cystic tumour of the Ovary ); ওভেরির মধ্যে জলকোষ।

**রোগ-পরিচয় Description** ঃ—প্রায় অধিকাংশ সময় গ্রেয়াফিয়ান্ ফলিকল মধ্যে জল সঞ্চিত হইয়া এই সিষ্ট cyst জন্মে। ( সিষ্ট cyst শব্দে—তরল পদার্থপূর্ণ কোষ বুঝায় )। ইহা ক্রমশঃ বর্দ্ধিত হইতে থাকে। সাধারণতঃ ইহার আয়তন শিশুর মস্তক তুল্য হয়। ইহার মধ্যে যে fluid তরল পদার্থ থাকে, তাহা

পরিষ্কৃত হরিদ্রাভ সিরাস্ ফ্লুইড Serous fluid। কখন কখন একটী ওভেরি মধ্যে ক্ষুদ্র ক্ষুদ্র সিষ্ট অনেক দেখা যায়।

ওভেরির নির্ম্মান-বিধান ধ্বংস করিয়া তাহার মধ্যে যে সিষ্ট জন্মে, তাহা প্রায়ই—মাল্‌টি-লোকিউলার multi-locular অর্থাৎ বহু কোটরযুক্ত হয়—(একটী সিষ্ট মধ্যে বহু কোটর থাকে)। ইহার মধ্যে জলবৎ বা জলের ন্যায় তরল পদার্থ পাওয়া যায়। রক্ত সংযোগে ঐ জলবৎ পদার্থ কাল্‌চে রং বিশিষ্ট হয়। ইহা সময় সময় এত বড় হইয়া থাকে যে, সমস্ত উদরটী ব্যাপিয়া পড়ে এবং দেখিতে জলোদরী বা এসাইটিসের ascitis ন্যায় দেখায়। কখন কখন ওভেরি মধ্যে ক্যান্‌সার Cancer হইলেও এতাদৃশ সিষ্ট জন্মে।

[ ওভেরি মধ্যে এতাদৃশ সিষ্টও জন্মে যে, তন্মধ্যে জল না থাকিয়া কেশ, দন্ত, অস্থি ইত্যাদি পদার্থ পাওয়া যায়। ওভেরি মধ্যে ফাইব্রাস্ বা অস্থিময় ইত্যাদি টিউমারও জন্মে। ]

ওভেরিয়ান্ ড্রপ্সির লক্ষণাদি Symptoms:—সর্ব্ব প্রথমে কখন কখন ওভেরাইটিসের লক্ষণ সহ বেদনাদি দেখা যায়। কখন বা প্রথমাবস্থায়—কিছু টের পাওয়া যায় না। সিষ্ট কতক পরিমাণ বড় হইলে—তদ্দ্বারা মূত্রস্থলী, সরলান্ত্র ইত্যাদির উপর চাপ পড়িয়া, মলমূত্র সম্বন্ধে নানাবিধ কষ্ট হইতে থাকে।

স্নায়ুদিগের উপর চাপ পড়াতে—তদ্দিকস্থ কটিদেশ ও নিম্ন শাখাতে বেদনা অনুভূত হইতে থাকে। ভেইনের উপর চাপ পড়াতে—নিম্ন শাখার শিরা সমস্ত রক্তবর্ণ ও মোটা হইয়া পড়ে।

ইতিমধ্যে কাহারও কাহারও গর্ভ লক্ষণ সদৃশ অনেক লক্ষণ এই পীড়া সহ দেখা যায়—যথা—বমন, দুর্ব্বলতা, অলসতা, স্তনের পূর্ণতা, স্তনে ভেলাপড়া, স্তনে দুগ্ধ সঞ্চয় ইত্যাদি। পেটের স্ফীততা অনেক সময় ঋতুকালের সম সময়ে বৃদ্ধি পায় এবং ঐ কালের পরে কমিয়া যায়। স্ফীত ওভেরি পেল্‌ভিসের উপরি-ভাগে বর্দ্ধিত হইয়া উঠিলে—অনেক লক্ষণের অবসান হয়।

এই সিষ্ট অনেক সময় এত বর্দ্ধিত হইয়া পড়ে যে—সমস্ত পেটটী পুরিয়া, ডায়াফ্রামে diaphragm পর্য্যন্ত সংলগ্ন হয়। তখন—বমন, শ্বাসপ্রশ্বাসে কষ্ট হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন, কাশি, মলমূত্র ত্যাগে কষ্ট হয়। শরীর জীর্ণ শীর্ণ

হইয়া পড়ে। অনেক সময় সিষ্ট ফাটিয়া উদর মধ্যে পড়ে এবং তাহাতে পেরিটোনাইটিস Peritonitis হইতে পারে।

টিউমার পরীক্ষা Physical Examination :—গুহ্যদ্বার কিম্বা যোনিপথের মধ্যে অঙ্গুলি প্রবেশ করিয়া দিলে—টিউমারটি টের পাইবে। একদিকের টিউমার অপেক্ষাকৃত larger বৃহৎ হইলে—জরায়ুকে বিপরীত পার্শ্বে ঠেলিয়া দেয়। টিউমারটি অতি বৃহৎ হইলে—যদি পার্কাশন Percussion অর্থাৎ অঙ্গুলী আঘাত দ্বারা পরীক্ষা কর, তবে ডল (নিরেট dull) শব্দ পাইবে; কিন্তু এ্যাসাইটিস হইলে—রোগিনীকে যে পার্শ্বে শয়ান করাইবে, জল সেই পার্শ্বে নামিয়া থাকিবে, তাহার উর্দ্ধদিকে ফাঁপা hollow শব্দ পাইবে এবং নিম্নভাগে নিরেট বা ডল শব্দ পাইবে। মূল কথা এ্যাসাইটিসে—পার্শ্ব পরিবর্তন দ্বারা যেমন শব্দের ও তাহার স্থানের পরিবর্তন হয়, ওভেরিয়ান টিউমারে—সেরূপ হয় না; ইহাতে পার্শ্ব পরিবর্তনে শব্দ ও স্থিতি সেইরূপই থাকে।

## চিকিৎসা Treatment :—

এপিস :—ডিম্বকোষ পীড়িত স্থানে হুলবিদ্ধবৎ বেদনা, প্রস্রাব অল্প এবং কোষ্ঠবদ্ধতা। ডিম্বাধারে প্রদাহ বেদনা, কটিদেশে প্রসবকালীন বেদনার ন্যায় বেদনা এবং সেই দিকের পায়ে ঝিঁ ঝিঁ ধরা। তৃষ্ণাশূন্যতা, শিরঃপীড়া মুখমণ্ডল, শোথবৎ ভাব; দক্ষিণ পার্শ্বের পীড়া।

আর্সেনিক :—জ্বালা; অস্থিরতা; ব্যাকুলতা; বলক্ষয়; অত্যন্ত তৃষ্ণা, কিন্তু অল্প অল্প পান; সমস্ত শরীরে শোথ, পীড়িতদিকের পায়ে বেদনা। চরণ স্থির রাখিতে পারে না।

ক্যান্থেরিস :—জ্বালা; উদর-প্রাচীর স্পর্শে অত্যন্ত বেদনা বোধ; পুনঃ পুনঃ মল মূত্র ত্যাগের নিষ্ফল চেষ্টা। দেখিতে নিতান্ত রুগ্ন।

কলোসিন্থ :—সম্মুখভাগে জরায়ু ও যোনিপথ এবং পশ্চাতে সরলান্ত্র, ইহার মধ্যে স্থিতিস্থাপক টিউমারটি স্থিত এবং তাহাতে মলত্যাগে অত্যন্ত কষ্ট। হাঁটিতে চেষ্টা করিলে—তলপেটে, কটিদেশে এবং হিপ্ Hip সন্ধিতে বেদনা। ফিমোরেল femoral স্নায়ু-বরাবর বেদনা; কিন্তু এই বেদনা তলপেটের উপর

পা গুটাইলে উপশম বোধ হয় এবং পা প্রসারিত করিলে পায়ে বেদনা বৃদ্ধি পায়। কোন কোন সময় কারণ ব্যতীতও ভয়ানক বেদনা।

আইওডিয়াম :—যোনিদ্বার দিয়া যেন সমস্ত বহির্গত হইবে—এমন বোধ হয়। কোষ্ঠবদ্ধ। শ্বেতপ্রদর জনিত স্রাবের এত তেজ Acridity যে, তাহাতে বস্ত্র পর্য্যন্ত খাইয়া যায়। স্তন দুইটী শুষ্ক এবং লোলিত; স্ক্রফিউলা ধাতু।

লিলিয়াম্-টিগ্রি :—প্রসব বেদনার ন্যায় ভাব—হাঁটিলে বৃদ্ধি, হস্ত দিয়া চাপিয়া ধরিলে উপশম। বাম ওভেরি স্ফীত ও বেদনাযুক্ত। ওভেরিতে জ্বালা ও বেদনা হইয়া—নিম্নে উরু এবং উপরে উদর পর্য্যন্ত প্রসারিত হয়। বাম ওভেরির বেদনা—পিউবিস pubis পর্য্যন্ত প্রসারিত হয়। প্রস্রাব সহ যন্ত্রণা; জরায়ুর প্রল্যাপ্সাস Prolapsus বা ভ্রংশ।

লাইকোপোডিয়াম :—দক্ষিণ ওভেরিতে চিড়িক্-মারা বেদনা। সেক্রাম প্রদেশে বেদনা, বিশেষতঃ উপবেশনাবস্থা হইতে দণ্ডায়মান সময়। প্রস্রাব মধ্যে লাল বালুকাবৎ চূর্ণ। য়্যাসাইটিস; নিম্ন শাখার শিরাচয় নিতান্ত স্ফীত।

প্লাম্বাম :—ওভেরির বেদনার সময় ( during ovarian pain ) সা হস্ত পদ প্রসারিত করিতে ইচ্ছা করে।

পডোফাইলাম :—দক্ষিণ দিকের টিউমার; বেদনা নিম্নদিকে উরু পর্য্যন্ত এবং উর্দ্ধে স্কন্ধ পর্য্যন্ত প্রসারিত হয়।

ষ্ট্র্যামোনিয়াম :—ওভেরিয়ান টিউমার মধ্যে ছুরিকাবিদ্ধবৎ বেদনা এবং হিষ্টিরিয়া জনিত কন্‌ভাল্‌শন। কন্‌ভাল্‌শন সময় সা যে কোন ব্যক্তিকে দেখিলে ভয়ে জড় সড় হয়।

ক্যাল্‌কেরিয়া-কার্ব্ব :—পেট স্ফীত, শক্ত ও অত্যন্ত পরিমাণে অধিক ঋতুস্রাব। যথা সময়ের অতি পূর্ব্বে ঋতু menses দেখা যায়।

চায়না :—অত্যন্ত রক্তাদি স্রাব। সাধারণ শোথভাব। পেটফাঁপা।

মন্তব্য Remarks :—ঔষধে নিতান্ত ফল না হইলে অনেকে ওভেরিটাকে ট্যাপ tap করা কিম্বা কাটিয়া ফেলিতে উপদেশ করেন। কিন্তু তাহাতে জীবনের উপর বিশেষ আশঙ্কা আছে।

যদি হোমিওপ্যাথিক ঔষধে ফল না হয়, তবে ট্যাপ করিয়া জল বাহির করা

এবং আইওডিন ইন্জেক্শন injection কিম্বা ওভেরিওটমী Ovariotomy নামক অস্ত্রক্রিয়া, ইলেকট্রোলিসিস ইত্যাদি ফলপ্রদ হইতে পারে। এই সমস্ত শস্ত্রক্রিয়াতে নিতান্ত বিপদ রহিয়াছে।

## ২। ওভের‍্যালজিয়া বা ডিম্বাধারের স্নায়বীয় বেদনা।
## OVARALGIA.

রোগ-পরিচয় Description :—এই বেদনাতে ডিম্বাধারে কোন প্রকার প্রদাহাদি কিছুই হয় না। ইহা স্নায়বীয় বা শূল বেদনা বিশেষ।

লক্ষণচয় Symptoms:—হিষ্টিরিয়াগ্রস্ত স্ত্রীলোকদিগেরই এই পীড়া অধিক দেখা যায়। হঠাৎ আক্ষেপজনক Spasmodic বেদনা—নড়িলে চড়িলে বৃদ্ধি, কিন্তু চাপিলে হ্রাস বোধ করে। বমন ও বমনোদ্রেক ; অধিক পরিমাণে মূত্র নিঃসরণ। হাত পা ঠাণ্ডা। মাসে মাসে নিয়মিত ঋতু হইলে পর—বেদনা উপশম প্রাপ্ত হয়। এই বেদনা নানা স্থানে প্রসারিত হয় ; পেটফাঁপা অনেক সময় উপসর্গ বিশেষ হইয়া থাকে ও প্যাল্পিটেশন কথন কথন হয়।

### চিকিৎসা TREATMENT :—

এই পীড়া হইলে যাহাতে জননেন্দ্রিয়ের ও মানসিক উত্তেজনা না হইতে পারে—অগ্রে তাহা করা কর্ত্তব্য। রমণক্রিয়া সম্পূর্ণ নিষিদ্ধ।

এমোনি-ব্রোমাইড :—ওভেরিতে ভার ও কন্কনানি।

সিমিসিফিউগা :—বাতগ্রস্তা রোগিণী ; বাধক, জরায়ু-বেদনা।

ইগ্নেসিয়া :—মূত্রের পরিমাণ অধিক।

লিলিয়াম :—ওভেরিকে দুইদিক হইতে চাপিয়া ধরিলে যেমন বেদনা সেইরূপ বেদনা।

কোনায়াম :—ওভেরির বেদনা সহ স্তনে বেদনা।

জিঙ্ক-ভেলিরিয়ান :—রোগের পুরাতন অবস্থাতে—ইহা দ্বারা বিশেষ উপকার প্রাপ্ত হওয়া যায়।

চাইনিনাম্-সালফ, চাইনিনাম্-আর্স :—ম্যালেরিয়া বিষ জনিত জ্বর ইত্যাদি সহ যদি এই পীড়া জন্মে তবে দিবে।

## চতুর্থ অধ্যায়।

# জরায়ুর পীড়ানিচয়। Uterine Diseases.

## (১) লিউকোরিয়া বা শ্বেতপ্রদর। LEUCORRHŒA.

**সম-সংজ্ঞা** Synonyms :—সাদা-ভাঙ্গা।

**রোগ-পরিচয়** Definition :—স্ত্রীলোকদিগের রতিবর্ত্ম হইতে যে সাদা সাদা পাতলা-পানা fluid ভাঙ্গে তাহাই এই পীড়া।

ইহা ঐ local স্থানীয় মিউকাস মেম্ব্রেণের পীড়াজনিত কোন লক্ষণ বিশেষ। ইহাতে শরীর নিতান্ত ক্ষীণ হইয়া যায়।

**লক্ষণাদি** Symptoms :—ইহা অনেক জাতীয় হইয়া থাকে এবং তাহাদের অবস্থিতি ও কারণানুসারে নানাবিধ নাম দেওয়া যায় :—

**(১) ভাল্‌ভার Vulvar বা যোনি কপাটস্থ লিউ-কোরিয়া** :—ইহা আঠা পানা পাতলা রস ; অনেক সময় ইহা শুষ্ক হইয়া যোনি-কপাটের দুই মুখ জুড়িয়া বদ্ধ প্রায় করিয়া রাখে ; কখন বা ঢুই উকদেশ বাহিয়া পড়িতে থাকে।

এই জাতীয় পীড়া অনেক সময় বালিকাদিগেরই হইতে দেখা যায়—যুবতীদিগের যে না হয় এমন নহে। গণোরিয়ার বিশেষ বীজ লাগিয়াও এক স্থানে এই পীড়া হয় ; তখন তাহা প্রায়ই পূয়বৎ হইয়া থাকে। ইহা এই স্থান হইতে ক্রমশঃ মূত্রনালীতে এবং জরায়ুর মধ্য পর্য্যন্ত প্রবেশ করিতে পারে।

**(২) যোনিপথস্থ অর্থাৎ ভ্যাজাইন্যাল্ Vaginal লিউকোরিয়া** :—ইহা যোনিপথ হইতে ক্ষরিত হয় এবং Acid অম্লধর্ম্মা-ক্রান্ত হইয়া থাকে।

অন্যান্য জাতীয় লিউকোরিয়া ; অত্যধিক রমণ-ক্রিয়া ; ভেজাইনা মধ্যে পেসারি Pessary ইত্যাদির স্থিতি ; স্থানচ্যুত জরায়ু ইত্যাদি হইতে এই পীড়া উদ্ভূত হইয়া থাকে। অণুবীক্ষণ যোগে ইহার মধ্যে এপিথিলিয়েল্ স্কেইল Epithelial Scales সমস্ত দেখা যায়।

**(৩) সার্‌ভাইক্যাল্ Cervical অর্থাৎ জরায়ু-**

গ্রীবাস্থ লিউকোরিয়া ঃ—ইহা ডিম্বের মধ্যস্থিত লালার ন্যায় স্বচ্ছ ও ঘন এবং ক্ষার ধর্ম্মযুক্ত Alkaline।

এই জাতীয় পীড়াই অধিকতর দেখা যায়। সন্তানবতী স্ত্রীলোকদিগের প্রায়ই এই পীড়া হয়। ইহার মধ্যে অনুবীক্ষণ যোগে কলম্‌নার Columnar এপিথিলিয়াম্ দেখা যায়।

(৪) ইণ্ট্রা-ইউটেরাইন্ Intra-Uterine অর্থাৎ জরায়ুর অন্তর্দ্দেশস্থ লিউকোরিয়া ঃ—ইহাও দেখিতে ডিম্ব মধ্যস্থ স্বচ্ছ পদার্থের ন্যায় এবং ক্ষার ধর্ম্মাক্রান্ত—কিন্তু সার্ভাইক্যাল লিউকোরিয়া হইতে অপেক্ষাকৃত পাতলা, কখন কখন পরিষ্কার, জলবৎ তরল।

পীড়া বহুদিন স্থায়ী হইলে, বিশেষতঃ জরায়ুর অন্তর্দ্দেশে কোন পীড়া থাকিলে ইহা পাতলা, ঘোলাপানা, পূঁযপানা বা রক্তমিশ্রিত হইয়া থাকে। ইহার মধ্যে সিমিট্রিক্যাল্ Symmetrical এপিথিলিয়াম্ দেখা যায়।

এই জাতীয় পীড়া যুবতী এবং বৃদ্ধাদিগেরই প্রায় হইয়া থাকে।

(৪ক) জরায়ুতে অগ্রে টুবার্‌কেল্ ডিপজিট Tubercles deposit হইয়া এই রোগ হইতে পারে। কালে ইহা হইতে ক্ষয়কাশিও জন্মিতে পারে—বিশেষতঃ যুবতী স্ত্রীলোকদিগের। ইহাকে ইউটেরাইন্ থাইসিস্ Uterine phthisis বলা যায়; এতৎসহ প্রায়ই কৃচ্ছ্রসাধ্য জ্বর থাকে; কিন্তু কিছুদিন পরে ঐ টুবারকেল্‌স ক্রমে ফুস্‌ফুসে সন্নিবিষ্ট হইয়া ক্ষয়কাশি দেখা দেয়।

আমরা এতাদৃশ কয়েকটী রোগিণীকে দেখিয়াছি। ইহা অতি বিশ্বাসঘাতক রোগ। এই জাতীয় রোগ প্রথমে সামান্য শ্বেতপ্রদর ভাবে দেখা দেয়, তখন মেয়েরা জানে "অনেকেরই এই পীড়া হয়, ইহা বিশেষ ক্ষতিকর নহে"! সেইজন্য কোন চিকিৎসাও রীতিমত করা হয় না; কালে ফুস্‌ফুস আক্রান্ত হয়। তখনও অনেক চিকিৎসক জরায়ুতে আদৌ টুবারকেল্ সন্নিবেশ ধরিতে পারেন না এবং গৃহস্থ বলিলেও তাহা তাঁহাদের মাথায় প্রবেশ করে না!! কালে ফুস্‌ফুস ভয়ানক ভাবে আক্রান্ত হইলে প্রায়ই সাধ্যাতীত হইয়া পড়ে।

সুচিকিৎসক অগ্রে রোগের প্রকৃতি বুঝিতে পারিলে, তৎক্ষণাৎ ব্যাসিলাইনম্ টুবারকুলিনাম্ Bacillinum Tuberculinum ২০০ শত শক্তি এক ডোজ

অবশ্য দিবেন—দরকার হইলে পরে দ্বিতীয় ডোজ দিতেও পারেন। ইহাতে বিশেষ ফল পাইবার সম্ভাবনা। সুদক্ষ চিকিৎসক না হইলে প্রায়ই ইহার প্রকৃত রোগ নির্ণয় হয় না।

(৫) **টিবিউলার Tubular লিউকোরিয়া** :—ফেলোপিয়ান্ টিউব হইতেও এক প্রকার লিউকোরিয়ার ক্ষরণ হইয়া থাকে। ইহা বিশেষ গুরুতর নহে।

এই কয়েক জাতীয় লিউকোরিয়া :—ইহাদের যথা বর্ণিত লক্ষণ দ্বারা অনায়াসে চিনিয়া লইতে পারিবে।

কিন্তু গণোরিয়া জনিত এবং সাধারণ পীড়া পৃথক ভাবে চিনিয়া লওয়া অতি কঠিন। তবে গণোরিয়া জনিত লিউকোরিয়াতে—এই ধর্ম্ম দেখা যায় যে, ইহা উর্দ্ধে যে পর্য্যন্ত মিউকাস্ পায় সে পর্য্যন্ত প্রসারিত হইতে থাকে।

**চিকিৎসা Treatment** :—হোমিওপ্যাথিক মতে ইহার ভাল ভাল ঔষধ আছে। যথাযথ ঔষধ নির্ব্বাচন করিতে পারিলে ফল অবশ্যম্ভাবী।

**একোনাইট** :—শ্বেতপ্রদর ; যোনির অভ্যন্তরে উত্তাপবোধ ও সর্ব্বদা চুল্‌কাইতে ইচ্ছা ; মূত্রত্যাগকালে জ্বালা। স্রাব অধিক, পীতবর্ণ ও আঠার ন্যায়।

**ইস্কিউলাস** :—শ্বেতপ্রদর ; তৎসহ পৃষ্ঠ ও কটিদেশে বেদনা ; কিছুকাল বেড়াইলে অত্যন্ত ক্লান্তি বোধ হয়। স্রাব—ঘন thick ও অত্যন্ত হরিদ্রাবর্ণ, শরীরের অন্য কোন স্থানে উহা লাগিলে ঘা হয়। পীড়া ঋতুর পরে বৃদ্ধি পায়।

**য়্যাগ্‌নাস** :—শ্বেতপ্রদর ; স্রাব—স্বচ্ছ ও অতি অল্প ; অজ্ঞাতসারে বহির্গত হয়। কাপড়ে হরিদ্রাভ অল্প অল্প দাগ লাগে। ঋতু বন্ধ।

**এলেট্রিস** :—জরায়ুর দুর্ব্বলতা জন্য পীড়া ; জঙ্ঘাতে টানিয়া ধরার ন্যায় বেদনা ও ভারবোধ।

**এলোজ** :—প্রদরের স্রাব—অধিক ও হরিদ্রাবর্ণ বিশিষ্ট ; জ্বালাজনক স্রাব—ঋতুর পূর্ব্বে ও পরে বৃদ্ধি ; ঋতুকালীন—স্রাব, স্বচ্ছ ও জ্বালাজনক। যোনিদেশে বেদনা ও জ্বালা—বেড়াইতে কষ্ট হয়। দিবসে অত্যধিক পরিমাণে স্বচ্ছ শ্লেষ্মাবৎ পদার্থ স্রাব হইতে আরম্ভ হয় ; তৎসঙ্গে ভয়ানক দুর্ব্বলতা এবং বোধ হয়, যেন যোনিদ্বার দিয়া স্রাব সমস্ত প্রচুর পরিমাণে বহির্গত হইয়া পদদ্বয়

পর্য্যন্ত পড়িবে। শীতল জল দ্বারা ধুইলে—পীড়ার বৃদ্ধি হয়। কোষ্ঠবদ্ধ, কণ্ঠদেশ শুষ্ক ও আস্বাদ বিশ্রী। যাহাদের ক্ষুধা অধিক ও যাহারা অধিক কামভাবাপন্না—তাহাদিগের পক্ষে এই ঔষধ অতি উপযোগী।

য়্যাম্ব্রা-গ্রিসিয়া :—শ্বেতপ্রদর—কেবল রাত্রিকালে স্রাব হয়; দিন দিন পীড়ার বৃদ্ধি; লেবিয়া Labia স্ফীত ও বেদনাযুক্ত।

য়্যামোনি-কার্ব্ব :—জ্বালাজনক স্রাব—বোধ হয় যেন যোনিতে sore ক্ষত হইয়াছে; জরায়ু ও যোনিদ্বার হইতে প্রচুর পরিমাণ জলবৎ এবং জ্বালাজনক পদার্থ স্রাব হয়। ক্লাইটোরিসের Clitoris প্রদাহ; ঋতু নিয়মিত সময়ের পূর্ব্বে হইতে থাকে। স্রাব—অধিক; রং ঈষৎ কাল ও চাপ চাপ, তৎসহ মুখশ্রী ম্লান ও উদর এবং কটিদেশে বেদনা। ক্ষুধামান্দ্য, অতৃপ্তিকর নিদ্রা; বহির্বায়ু সেবনের পরে মাথা ধরা। দিবসে নিদ্রা আইসে, কিন্তু রাত্রিকালে নিদ্রার অভাব। দুর্ব্বল ও সর্ব্বদা পীড়িত স্ত্রীলোকদিগের পক্ষে এই ঔষধ উত্তম ফলপ্রদ।

য়্যামোনি-মিউর :—নাভির চতুর্দ্দিকে অল্প অল্প বেদনা হইয়া, ডিম্বের লালার মত স্রাব হইতে থাকে। ঋতু হইলে—ধূসর বর্ণের স্রাব হয়। কটিদেশে ভয়ানক বেদনা, বিশেষতঃ রাত্রিকালে উদরাধ্মান ও কোষ্ঠবদ্ধ। প্রত্যেক বার প্রস্রাবের পরে স্রাব হয়।

ব্যারাইটা-কার্ব্ব :—ঋতু প্রকাশিত হইলেও স্রাব হয়। রসসংযুক্ত শ্লেষ্মা নির্গত হয়, তৎসহ হৃৎস্পন্দন, কোমরে বেদনা, দুর্ব্বলতা প্রভৃতি বর্ত্তমান থাকে। গণ্ডমালা ধাতুর স্ত্রীলোকদিগের পক্ষে এই ঔষধ উত্তম।

বেলেডোনা :—তরুণ জরায়ু প্রদাহ; সারভিক্স Cervix স্ফীত ও শ্বেত-প্রদর, তৎসহ শূলবৎ কিম্বা প্রসব-বেদনাবৎ বেদনা। প্রাতঃকালে প্রদরের স্রাব অধিক হয়।

বোরাক্স :—ঋতুস্রাবের ঠিক মধ্য সময়ে—প্রদরস্রাব হয়। স্রাব—ডিম্বের লালার মত এবং নির্গত হইবার সময়ে, বোধ হয় যেন, উষ্ণ জল বহির্গত হইতেছে।

ক্যাল্‌কেরিয়া-কার্ব্ব :—বালিকাদিগের ঋতু হইবার পূর্ব্বে—শ্বেতপ্রদর; ঋতু হইবার পূর্ব্বে ও পরে—স্রাব হয়। যোনিদেশ জ্বালা করে ও চুল্‌কায়। ডিম্ব-লালা কিম্বা দুগ্ধের ন্যায় স্রাব হয়। অত্যন্ত দুর্ব্বলতা।

ক্যাল্‌কেরিয়া-ফস :—ঋতুর পরক্ষণেই প্রদরজনিত স্রাব হইতে থাকে। ঋতু-শোণিত ক্রমে কমিতে থাকে, কিন্তু প্রদর-স্রাব ক্রমে বৃদ্ধি পায়।

চায়না :—অত্যন্ত দুর্ব্বলতা ; ঋতু না হইয়া কিম্বা ঋতুস্রাবের অব্যবহিত পরে প্রদরস্রাব দেখা দেয়।

ককিউলাস :—জলবৎ পাতলা পূঁযের মত fetid দুর্গন্ধযুক্ত প্রদরস্রাব। ঠিক মাংস-ধৌত জলের মত স্রাব।

হিপার :—প্রদর, তৎসঙ্গে জরায়ুতে ক্ষত ; উহা হইতে রক্তমিশ্রিত পূঁয পড়িতে থাকে।

হাইড্রাস্‌টিস :—পীতবর্ণের স্রাব, আঠার ন্যায়—অঙ্গুলি দ্বারা ধরিয়া টানিলে লম্বা সূত্রবৎ বহির্গত হইয়া থাকে। কোষ্ঠবদ্ধ ও যকৃতের বিবিধ পীড়ার সহিত শ্বেতপ্রদর।

ক্রিয়োজোট :—ঋতুর ন্যায় শ্বেত-প্রদরস্রাব, কখন বন্ধ হইয়া যায় আবার বর্দ্ধিতাবস্থায় কখন পুনঃ প্রকাশিত হয় ; হরিদ্রাবর্ণ দুর্গন্ধযুক্ত স্রাব।

ল্যাকেসিস :—প্রচুর দুর্গন্ধযুক্ত আঠার ন্যায় স্রাব। বস্ত্রে সবুজবর্ণের দাগ লাগে।

মার্ক-সল :—শ্বেতপ্রদর—রাত্রিকালে অত্যন্ত কষ্ট হয়। যোনিদেশ জ্বালা করে, চুলকায় এবং বেদনা করে। দন্ত, মাঢ়ী ও টন্‌সিল স্ফীত ও বেদনাযুক্ত।

মিউরেক্স :—জলবৎ সবুজ, কিম্বা ঘন thick রসসংযুক্ত শ্বেতপ্রদর। স্রাব কেবল দিবসেই হয়।

নাক্স-ভমিকা :—দুর্গন্ধযুক্ত স্রাব—বস্ত্রে হরিদ্রাবর্ণ দাগ লাগে। জরায়ু-গ্রীবাতে ভার বোধ। যোনির অভ্যন্তরে একপার্শ্ব স্ফীত ও বেদনাযুক্ত। কোষ্ঠবদ্ধ।

পাল্‌সেটিলা :—বেদনাশূন্য শ্বেতপ্রদর। স্রাব—thick ঘন, সাদা শ্লেষ্মার ন্যায় ; ঋতুর পূর্ব্বে—দুগ্ধের ন্যায় স্রাব হয়।

সিপিয়া :—প্রাচীন বয়সে এবং গর্ভাবস্থায় পীড়া। যৌবন বয়সে এই পীড়া ; তলপেটে প্রসবকালের বেদনাবৎ বেদনা এবং ওভেরিতে হুলবিদ্ধবৎ যন্ত্রণা ইত্যাদি সহ, পুনঃ পুনঃ মূত্রত্যাগেচ্ছা ও জননেন্দ্রিয়ে চুলকানি। সঙ্গমে কষ্ট—রমণেচ্ছা প্রায় থাকে না। যে স্রাব হয়, তাহা ঘনপানা নবনীতবৎ অথবা

হরিদ্রাভ—উত্তেজনাবিহীন, কিম্বা ক্ষতোৎপাদক excoriating, দুর্গন্ধময়। দিবসে অথবা সঙ্গমের পর পীড়ার অবস্থা মন্দ।

প্ল্যাটিনা :- দিবসে পীড়ার বৃদ্ধি। জননেন্দ্রিয়ে স্পর্শাসহিষ্ণুতা, সঙ্গমে মূর্চ্ছা, অথবা অত্যন্ত রমণেচ্ছা। অহঙ্কারী বা নিস্তেজ স্বভাব।

সাল্‌ফার :—নানাবিধ প্রকারের স্রাব। নিতান্ত প্রাচীন পীড়া। পায়ের তলা এবং মাথার তালুতে জ্বালা বোধ। প্রবল রমণেচ্ছা। প্রতিদিন ১১টার সময় ভয়ানক ক্ষুধা এবং তাহাতে মূর্চ্ছা প্রায় হয়।

কলোকাইলাম :—অত্যধিক স্রাব। ললাটে হলুদবর্ণের spots দাগ সকল দেখা যায়। হাতে পায়ে নিতান্ত চিবানবৎ বেদনা।

আইওডিয়াম্ :—প্রাচীন পীড়া; ঋতুর সময় অতীব বৃদ্ধি। ইহা উরুদেশে ক্ষত উৎপাদন করে এবং যে কাপড়ে লাগে তাহা পচিয়া যায়। গলগণ্ড। জরায়ুর গ্রীবা স্ফীত।

N. B. লিউকোরিয়া বা শ্বেতপ্রদর "চিকিৎসায়" চিকিৎসা—প্রদর্শক বা রেপার্টরী-জন্য অত্র গ্রন্থে ১ম খণ্ড দেখ।

## ২) মেট্রাইটিস্ বা জরায়ুর প্রদাহ। METRITIS.

ইহা তরুণ ও প্রাচীন দুই প্রকার হয়।

ক। অ্যাকিউট মেট্রাইটিস Acute Metritis :—বা জরায়ুর তরুণ প্রদাহকে জরায়ুর প্যারেঙ্কাইমেটাস প্রদাহ বলে। ইহাতে জরায় এবং উহার অন্তঃস্থ মিউকাস্ আবরণ ও বহিরাবরণ পেরিটোনিয়াম্ সকলেরই প্রদাহ বুঝিবে। ইহাতে জরায়ুটা শিলাপানা হইয়া উঠে এবং জরায়ু মধ্যে রক্তাধিক্য হয়।

কারণ-তত্ত্ব Ætiology :—কোন উত্তেজক বস্তু, গরম বা অতি ঠাণ্ডা জল—যোনি বা জরায়ু মধ্যে প্রবিষ্ট করান; পেসারি, সাউণ্ড ইত্যাদি প্রয়োগ; ঠাণ্ডা লাগা, বিশেষতঃ ঋতুকালে।

লক্ষণাদি Symptoms :—প্রথমেই কম্প দিয়া জ্বর; জরায়ু মধ্যে ভয়ানক বেদনা—হাঁসিতে, কাশিতে, চলিতে, নড়াচড়া ও দণ্ডায়মানে বেদনার বৃদ্ধি। ঋতুকালে এই পীড়া হইলে—স্রাব বন্ধ বা অতিস্রাব হইয়া থাকে। এতৎসহ মূত্রকৃচ্ছ্র, উদরাময়, কোঁথপাড়া, বমন বা বিবমিষা দেখা যায়। এই তরুণ-প্রদাহ ভাল হইয়া যাইতে পারে, অথবা স্ফোটকে পরিণত হইতে পারে।

২। **জরায়ুর প্রাচীন প্রদাহ** Chronic Metritis :— ইহাতে জরায়ুর কনেক্‌টিভ টিস্যুর বৃদ্ধি পায়। জরায়ুটী বড় ও তল্‌তলে হইয়া পড়ে। অস্‌টী (Os) প্রসারিত হয়। জরায়ুর ওষ্ঠটী প্রবর্দ্ধিত ও স্ফীত, কখন বা ক্ষতযুক্ত হইতে দেখা যায়।

**কারণ-তত্ত্ব** Ætiology :—যে কোন কারণে তরুণ পীড়ার সম্যক্ সংশোধনে বাধা ; প্রসবান্তে জরায়ুর পূর্ব্বাবস্থা প্রাপ্ত না হওয়া প্রসবের পর ফুলটির placenta কোন অংশ জরায়ু মধ্যে থাকিয়া যাওয়া, অথবা অনতিবিলম্বে রমণ-ক্রিয়া ; গর্ভপাত (স্বভাব বা অযথা উপায়ে) ; অত্যন্ত অধিক রমণ ; হস্ত-মৈথুন ; নানাবিধ ব্যাভিচার ; জরায়ুর মুখে কষ্টিকাদি লাগান ; জরায়ুর স্থানচ্যুতি ; নিকট-বর্ত্তী টিউমারাদির চাপ ; মূত্রস্থলীতে বহু সময় প্রস্রাব আবদ্ধ থাকা ; এই সমস্ত এই প্রাচীন প্রদাহের প্রধানতম কারণ মধ্যে গণ্য।

**লক্ষণাদি** Symptoms :—সকল সময় সমস্ত লক্ষণ বিশেষ প্রকাশিত হয় না। কটীদেশে ও পেট বেদনা, তলপেটে ভার—প্রসবের ন্যায় ভার ; লিউ-কোরিয়া ; মেনোরেজিয়া ; কোষ্ঠবদ্ধতা ; পুনঃ পুনঃ মূত্রত্যাগেচ্ছা ; মলত্যাগে ও সঙ্গম সময় বেদনা। ঋতুর সময়—সমস্ত লক্ষণেরই বৃদ্ধি। ক্রমে ক্ষুধা ইত্যাদি মন্দ হইয়া যায় এবং হিষ্টিরিয়ার লক্ষণ ও নানা স্থানের প্যারালিসিস্ দেখা দেয়। এই পীড়া হইতে অনেকের **বন্ধ্যারোগ** জন্মে। এতৎসহ এণ্ডো-মেট্রাইটীস, ওভেরাইটীস, পেরি-মেট্রাইটীস, জরায়ুর স্থানচ্যুতি ইত্যাদি রোগ ঘটিতে পারে। সাউণ্ড দ্বারা পরীক্ষা করিলে জরায়ুর দৈর্ঘ্য বড় দেখা যায়।

**ভাবীফল** Prognosis :—ইহা নিতান্ত কষ্টদায়ক পীড়া, কিন্তু ইহাতে জীবনের কোন আশঙ্কা নাই। হোমিওপ্যাথিক চিকিৎসায় এই রোগে অনেক ফল পাওয়া যায়।

## চিকিৎসা Treatment :—

N. B. এতজ্জন্য নিম্নলিখিত ঔষধাবলী এবং পেরিটোনাইটীস, লিউকোরিয়া এবং জরায়ুর স্থানচ্যুতি চিকিৎসা দেখ।

**একোনাইট** :—অত্যন্ত জ্বর। নিতান্ত অস্থিরতা এবং মৃত্যুভয় (আর্স) নাড়ী দ্রুত ও কঠিন। চর্ম্ম রুক্ষ ও উষ্ণ। অত্যন্ত পিপাসা। পেটে তীর ছোটার ন্যায় অত্যন্ত বেদনা এবং ঐ স্থান স্পর্শ করা যায় না।

**এপিস ঃ**—তন্দ্রা ও নিদ্রা এবং তন্মধ্যে সময় সময় হঠাৎ চীৎকার করিয়া চেঁচাইয়া উঠা ; অত্যন্ত ক্রন্দনশীল ( পাল্‌স ) ; হুলবিদ্ধবৎ বেদনা—জরায়ু স্থানে, অথবা ওভেরি স্থানে লক্ষিত হয়। মুখ শুষ্ক, অথচ তৃষ্ণা নাই।

**আর্সেনিক ঃ**—অত্যন্ত ভয়, অস্থিরতা, কম্প, শীতল ঘর্ম্ম ; শয্যাশায়ী অবস্থা। সে মরিবে ইহা তাহার নিশ্চয় বিশ্বাস ; জিহ্বার পার্শ্বদ্বয় লাল ও দন্তের ছাপে অঙ্কিত ( মার্ক ) ; জ্বালা, দপ্‌ দপ্‌ ও ছুরিকাবিদ্ধবৎ বেদনা। অগ্নির ন্যায় জ্বালা—শীতল জলে বৃদ্ধি। বস্ত্রাবৃত থাকিতে ইচ্ছা এবং গরমে উপশম বোধ। শিরা সমস্তে জ্বালা। দুই প্রহর রাত্রির সময় বৃদ্ধি।

**বেলেডোনা ঃ**—থাকিয়া থাকিয়া হঠাৎ বেদনা। আঁকড়িয়া ধরার ন্যায় বেদনা। পেটফাঁপা এবং উদ্গার উঠা। উদর গরম এবং তাহাতে স্পর্শমাত্র ভয়ানক বেদনা। গুহ্যদ্বার এবং যোনিদ্বার দিয়া যেন সমস্ত বহির্গত হইয়া পড়িবে। পুনঃ পুনঃ নিষ্ফল মলবেগ। লোকিয়া Lochia বা ঋতুস্রাব বন্ধ কিম্বা দুর্গন্ধময় স্রাব। মস্তিষ্কের রক্তাধিক্যতা ; ডিলিরিয়াম্‌। মুখমণ্ডল লাল। ঘুম পাইতে পাইতে হঠাৎ চম্‌কিয়া উঠা, অথবা নিদ্রা আসিয়াও আইসে না। বিছানায় একটুকু ঝাঁকি লাগিলেই, রোগী পেটের বেদনায় চম্‌কিয়া উঠে।

**ব্রাইওনিয়া ঃ**—স্থিরভাবে পড়িয়া থাকিতে চায়। সামান্য নড়াচড়াতেই বেদনার বৃদ্ধি। পেটের মধ্যে এবং সমস্ত শরীরে সূচীবিদ্ধবৎ বেদনা। মুখ শুষ্ক, অথচ তৃষ্ণা নাই। অথবা অত্যন্ত তৃষ্ণা ; গ্লাসে গ্লাসে জল খায়। মধ্যে মধ্যে সামান্য ঘর্ম্ম হয়, তাহাও একাঙ্গে মাত্র। কোষ্ঠবদ্ধ।

**ক্যাল্‌কেরিয়া-কার্ব্ব ঃ**—মোটা শরীর। ঋতু—অত্যন্ত অধিক ও সত্বর সত্বর হয়। মাথাতে ঘর্ম্ম। চরণ দুখানি ঠাণ্ডা। জরায়ুর প্রাচীন পীড়া।

**ক্যান্থারিস্‌ ঃ**—মূত্রস্থলীতে যন্ত্রণা ও পুনঃ পুনঃ প্রস্রাবের বেগ। নিতান্ত নিদান দশাগ্রস্ত ; হাত দুই খানি শরীরের দুই পার্শ্বে সংলগ্ন করিয়া বিস্তারিত রাখিয়া অজ্ঞানভাবে পড়িয়া আছে ; সময় সময় চম্‌কিয়া বা চীৎকার করিয়া উঠিতেছে ; হাত দুইখানি ছুড়িয়া ফেলিতেছে, এমন কি, কন্‌ভাল্‌শন হইতেছে। আভ্যন্তরিক যন্ত্রের ক্ষতাদি।

**ক্যামোমিলা ঃ**—স্নায়ুবিধানের নিতান্ত উত্তেজনা। মুখমণ্ডল লাল ও

জ্বর। স্বভাব নিতান্ত খিট্‌খিটে। কাহাকেও ভদ্রতা সহ with civility উত্তর দিতে পারে না। ক্রোধের পর পীড়ার বৃদ্ধি।

**কলোসিন্থ**ঃ—পেটে বেদনা—তাহাতে মুখমণ্ডল পিংশে এবং পা গুটাইয়া উপুড় হইয়া পড়িয়া থাকা। আহারের পর পীড়ার বৃদ্ধি। বমন এবং উদরাময়; মুখ তিক্ত। ক্রোধের পর বৃদ্ধি ( ক্যামো )।

**হাইওসায়েমাস্**ঃ—টাইফয়েড অবস্থা, সম্পূর্ণ গ্রাহ্যশূন্যতা, বা উত্তেজনা। আক্ষেপ; ডিলিরিয়াম। বিস্ফারিত লোচনে চাহিয়া থাকে, গায়ের কাপড় টানিয়া ফেলিয়া দেয়। উলঙ্গ হয়। সন্তান প্রসবের পর, রক্তের লালবর্ণ চাপ গুলি পড়ে।

**ক্রিয়োজোট**ঃ—সন্তান প্রসবের পর; মুখ পাণ্ডু লাগে। কিছু বুঝিতে গোলযোগ হয়। মেধাহীনতা। আর মনে করে—"যেন কে ... আছে"। জরায়ু হইতে কালপানা দুর্গন্ধময় রক্তস্রাব।

**ল্যাকেসিস্**ঃ—কষ্ট হয় বলিয়া পুনঃ পুনঃ পেটের ও গায়ের উপরের কাপড়াদি উঠাইয়া রাখে। কতকটা রক্তস্রাব হইয়া গেলে কিছু কালের জন্য বেদনার উপশম হয় বটে, কিন্তু পুনরায় উগ্রতা ধারণ করে। বিকারাবস্থা, রোগী অজ্ঞান, মুখমণ্ডল রক্তবর্ণ, পুনঃ পুনঃ শীত; একবার শীত এবং একবার গরম বোধ। পেটফাঁপা। লোকিয়া—পাতলা পূঁযবৎ। মলমূত্র বন্ধ।

**মার্কিউরিয়াস-সল্**ঃ—জননেন্দ্রিয়ের প্রদাহ জিহ্বা—সাদা, কোমল ও দন্তের দাগযুক্ত; এতৎসহ অত্যন্ত তৃষ্ণা। ঘর্ম্ম হইয়াও উপশম বোধ হয় না; রাত্রিতে বৃদ্ধি।

**নাক্স-ভমিকা**ঃ—ঠাণ্ডা লাগিয়া, কিংবা নানাবিধ কবিরাজী এবং এলোপ্যাথিক ঔষধ খাইয়া পীড়ার বৃদ্ধি বা সৃষ্টি। প্রাচীন রোগ। প্রসব-বেদনাবৎ bearing down বেদনা। পুনঃ পুনঃ নিস্ফল প্রস্রাবের বেগ। কোষ্ঠবদ্ধতা।

**পাল্‌সেটিলা**ঃ—পা দুইখানি ভিজা হেতু পীড়া। পুনঃ পুনঃ শীত। তৃষ্ণাহীনতা। স্তনে—দুগ্ধের অভাব। লোকিয়া—বসিয়া লুপ্ত হইয়া যায়। স্বভাব —কোমল, ক্রন্দনশীল।

**রাস-টক্স**ঃ—পুনঃ পুনঃ অস্থিরতা ও ছট্‌ফট্ করা। স্থির হইয়া থাকিতে পারে না। জিহ্বা—শুষ্ক ও tip অগ্রভাগে লাল। বক্ষঃস্থলে লাল দাগ

false এন্‌কিলোসিস্ Anchylosis বলে। কিন্তু যদি গ্রন্থির দুইদিকের অস্থির মাথা একত্রে জোড়া লাগিয়া প্রকৃত এন্‌কিলোসিস জন্মিয়া থাকে, তাহাকে টিউমার ম্যাল্‌বাস বা আর্থ্রোকেসি Arthrocacae বলে।

(২) **দ্বিতীয় প্রকার** :—ইহাতে রোগের পুনঃ পুনঃ আক্রমণ হইয়া থাকে। আকাশের সামান্য পরিবর্ত্তনেই তৎক্ষণাৎ অস্থিরতা ও কষ্ট অনুভব হয়; মাস্‌কিউলার রিউমেটিজ্‌ম, নিউর‍্যাল্‌জিয়া বা প্যারালিসিস্ ইত্যাদি পীড়া সহ এই রোগ উপসর্গান্বিত হইতে পারে।

## ৩। মাংসপেশীয় বা মাস্কিউলার রিউমেটিজ্‌ম।

### MUSCULAR RHEUMATISM.

**সম-সংজ্ঞা** Synonyms :—মাইওপ্যাথিয়া। পেশীবাতই সংক্ষিপ্ত নাম।

**রোগ-পরিচয়** Descriptions :—( সন্ধি স্থান ব্যতীত ) মাংসপেশী, টেণ্ডন, ফ্যাসিয়া, পেরি-অষ্টিয়াম এবং ফাইব্রাস্ টিসু ইত্যাদির বাতরোগের সাধারণ নাম মাস্‌কিউলার রিউমেটিজ্‌ম। ইহাতে স্থানীয় বিশেষ পরিবর্ত্তন লক্ষিত হয় না; তবে কখন কখন মাংসপেশীদিগের অন্তর্ব্বর্ত্তী দেশে শক্তপানা ফাইব্রাস্ টিসু সমস্ত দেখা যায়; কখন বা স্নায়ুদিগের অগ্রভাগগুলি শক্ত ও পুরু হয়।

**লক্ষণ ও প্রকার** Symptoms and Varieties :—"বাতে বেদনা" যে কাহাকে বলে তাহা সকলেই বুঝিতে পারেন; এই **বেদনাই** এই পীড়ার প্রধান লক্ষণ; ইহাতে বেদনা ছিন্ন হওয়াবৎ, তীরবিদ্ধবৎ, সূচীবিদ্ধবৎ, জ্বালাবৎ, ইত্যাদি ভাবে লক্ষিত হয়; কোন কোন স্থলে সঞ্চালনে, ঠাণ্ডা লাগাতে, বিশ্রামে, উত্তাপ লাগাতে ইহার বৃদ্ধি বা উপশম বোধ হইয়া থাকে।

এই পীড়ায় আক্রান্ত স্থান—লাল ও স্ফীত প্রায়ই হয় না। কোন এক স্থান এই পীড়ার জন্য বিশেষ নির্দ্দিষ্ট নাই; তবে কখন কখন একগুচ্ছ মাংসপেশী একত্রে পীড়াক্রান্ত হইয়া থাকে।

ইহাতে নিম্নলিখিত স্থানীয় পেশীগুলি আক্রান্ত হওয়াতে তাহাদের বিশেষ বিশেষ নামকরণ হইয়াছে :—

(১) **কেফাল্যাল্‌জিয়া-রিউমেটিকা** Cephalalgia Rheumatica :—ইহাতে মস্তকের অস্থির উপরিস্থিত মাংসপেশীচয় ও তাহাদের আবরক পর্দ্দা এবং পেরি-অষ্টিয়ম Periosteum আক্রান্ত হয়।

(২) **টর্টিকলিস্ রিউমেটিকা**। Torticulis Rheumatica.

**নামান্তর** Synonyms :—আড়ষ্ট-গ্রীবা ; মায়েল্‌জিয়া সারভাইকেলিস্ বা ষ্টিফ-নেক Stiff-neck, কিম্বা রাইনেক।

ইহাতে গ্রীবাদেশস্থ মাংসপেশী সমস্ত আক্রান্ত হয় ; তজ্জন্য স্বাভাবিক ভাবে মস্তকটি ঘুরান ফিরান যায় না, প্রায়ই গ্রীবার মাংসপেশী একদিকে সঙ্কুচিত হইয়া সেইদিকে গ্রীবাটিকে আড়ষ্ট করিয়া রাখে। চিরকালের জন্য গ্রীবাটী আড়ষ্ট হইয়া থাকিলে—তাহাকেই "**রাইনেক**" Rhy-neck বলে।

(৩) **প্লুরোডিনিয়া রিউমেটিকা**। Pleurodynia Rheum.

**নামান্তর** Synonyms :—বক্ষপেশীর বাত; মায়েল্‌জিয়া পেক্টোরেলিস্ Myalgia pectoralis তথা ইণ্টারকষ্টেলিস্।

ইহাতে পেক্টোরেল মাংসপেশী এবং ইণ্টার-কষ্টাল মাংসপেশী আক্রান্ত হইলে —বাহুটি স্বাভাবিক ভাবে সঞ্চালিত হইতে পারে না ; শেষোক্ত মাংসপেশীচয় আক্রান্ত হইলে—নিশ্বাসপ্রশ্বাসে, কাশিতে এবং হাঁচিতে এত বেদনা হয় যে তাহা সহ্য করা কষ্টকর হইয়া উঠে।

N.B. এই বেদনা প্লুরাইটিসের বেদনা বলিয়া ভ্রম হইয়া থাকে।

(৪) **ওমোডিনিয়া রিউমেটিকা** Omodynia Rheum.

**নামান্তর** Synonyms :—ম্যায়েল্‌জিয়া স্কেপুলিরিস Myalgia Scapularis বা স্কন্ধাড়ষ্টতা।

প্রায়ই এই পীড়া দেখা যায়। ইহাতে পৃষ্ঠ ও স্কন্ধদেশের মাংসপেশী আড়ষ্ট হইয়া থাকে ; এই রোগে বাহুদ্বয় সঞ্চালন করিতে উৎকট বেদনা এবং উপুড় হওয়াতে বা কাণ্ডদেশ নাড়িতে চাড়িতে অত্যন্ত কষ্টবোধ হয়।

(৫) **লাম্বেগো রিউমেটিকা**। Lumbego Rheumatica.

**নামান্তর** Synonyms :—ম্যায়েল্‌জিয়া লাম্বেলিস্ Lumbelis ; কটীবাত।

ইহাতে কটীদেশস্থ মাংসপেশী ও কটীদেশস্থ ফ্যাসিয়া Fascia আক্রান্ত হয়।

এই রোগের এক আশ্চর্য্য ধর্ম্ম এই যে—ইহা হঠাৎ উপস্থিত হয়; ভাল মানুষ বসিয়া আছে কিম্বা সুস্থভাবে চলিতেছে কিন্তু হঠাৎ দেখে যে, সে বসিতে উঠিতে বা চলিতে পারে না; পীড়া যেন বিদ্যুদ্বেগে আসিল। ইহা ৭।৮ দিন থাকিয়া পরে উপশম হয়। অনেকে এই বাতে চিরজীবন কষ্ট পায়, বিশেষতঃ বৃদ্ধ বয়সে।

**বাতজ্বর বা রিউমেটিজমের চিকিৎসা:—**

একোনাইট, হ্রাস-টক্স ইত্যাদি ঔষধ **রোগের প্রথমাবস্থায়** সেবন করিতে পারিলে এবং **উষ্ণ বস্ত্রে গাত্র আবৃত** রাখিলে, অনেকে সহজেই আরোগ্য লাভ করে।

তরুণ **প্রবল জ্বর** জন্য :—একোন্, ব্রাই, হ্রাস, বেল উৎকৃষ্ট ঔষধ।

হৃৎপিণ্ড আক্রান্ত হইলে :—সিমিসিফিউ, ক্যাক্টাস্, স্পাইজি, ডিজি আর্স।

**সন্ধি আক্রান্ত** হইলে :—কল্‌চি, কলোসিন্থ, র‍্যানান্‌কিউলাস্-বাল্‌বো, স্ত্রডো, হাস-টক্স; কেলি-আইওড্।

**অত্যন্ত ঘর্ম্ম** হইলে :—এসিড্-নাইট্রিক্।

**গ্ল্যাণ্ড বড়** হইলে :—ফাইটোলেকা।

বমন ও ভেদ জন্য :—ভিরেট্রাম্-ভি।

**ঠাণ্ডা লাগিবা মাত্র :**—সাল্‌ফ, একোন্, ডাল্কামেরা, হ্রাস খাইতে পারিলে প্রায়ই পীড়া প্রকাশ হইতে পারে না।

**একোনাইট :**—জ্বর ও অস্থিরতা। অতিশয় পিপাসা, dry শুষ্ক উত্তপ্ত চর্ম্ম এবং সামান্য পরিমাণ ও আগুনের মত গরম প্রস্রাব। বুকে খিচ্ খিচ্ বেদনাবশতঃ—শ্বাসপ্রশ্বাসে ক্লেশ। হৃৎপিণ্ডের অতিশয় আকম্পন ও দুর্ভাবনা। সন্ধিস্থানের বাতবেদনা ও তৎসহ ফ্যাকাশে বা রক্তবর্ণ। সন্ধিস্থানের স্ফীতি—স্থানে স্থানে নড়িয়া বেড়ায়। শীতল ও শুষ্ক বায়ুতে রোগোৎপত্তি। পৃষ্ঠের বেদনা হেতু দীর্ঘ গভীর নিশ্বাস গ্রহণে ব্যাঘাত।

**এমোনি-ফস :**—বাত পীড়ায় ডাঃ কার্জ্জ Charge সন্ধিস্থানের কাঠিন্য ও প্রদাহ সত্ত্বে ইহা অনুমোদন করেন। অঙ্গুলির সন্ধিস্থান, পৃষ্ঠ ও হস্ত স্ফীত ও রক্ত হয়। অরুচি, শীর্ণতা, অনিদ্রা, স্নায়বীয় উত্তেজনা, সান্ধ্য-জ্বর।

**এণ্টিম-ক্রুড** :—তরুণ বাত, গাউট্ ও তৎসহ পরিপাক সম্বন্ধীয় গোলযোগ ; বিবমিষা ; জিহ্বা সাদা এবং রাত্রিতে অতিশয় পিপাসা।

**এপিস** :—আক্রান্ত স্থানে হুল ফুটান ও জ্বালাবৎ বেদনা ; পীড়া দক্ষিণ দিকে আরম্ভ হইয়া বামদিকে গমন করে। ইডিমাযুক্ত স্ফীতি। অতিরিক্ত ঘর্ম্ম হইয়া উপশম।

**এপোসাইনাম্-য়্যাণ্ড্রো** :—সাধারণ বাত ও গাঁইট বেদনা—বিশেষতঃ দক্ষিণ স্কন্ধে ও দক্ষিণ হাঁটুতে। বৃদ্ধাঙ্গুলির সন্ধিতে joints বেদনা। পিত্ত বমন ও তৎসহ উদরাময় বা তদভাব। জ্বর ; স্নায়বীয় উত্তেজনা ; অনিদ্রা ; কোষ্ঠবদ্ধতা।

**আর্ণিকা** :—পীড়াযুক্ত স্থানগুলি স্ফীত ; তাহাতে ঝিঁ ঝিঁ ধরা এবং ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা ও ক্ষতবৎবোধ—ঈষৎ নড়িলে চড়িলে বৃদ্ধি ; বিশেষতঃ শয়নে ও শয্যার উত্তাপে ; স্পর্শ করিতেও আতঙ্ক বোধ ; বিছানা শক্তবোধ হয়—এই কথা সদা সর্ব্বদাই বলে। এতৎসহ গাউট, প্লুরোডিনিয়া। দিবারাত্রি বামদিকে, হৃৎপিণ্ডের নিম্নস্থানে চাপিয়া ধরার ন্যায় বেদনা।

**আর্সেনিক** :—গাইট্‌গুলি ফ্যাকাশে হইয়া ফুলিয়া উঠে এবং তাহাতে জ্বালা,হুলফুটান ও ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা। এত দুর্ব্বল যে faint মূর্চ্ছা হয়। অস্থিরতা ও দুর্ভাবনা, বিশেষতঃ রাত্রিতে। প্রচুর sweat ঘর্ম্ম সহ যন্ত্রণার উপশম, কিন্তু ভয়ানক **দুর্ব্বলতার** বৃদ্ধি। মুহুর্মুহুঃ একবার শীত ও একবার গরম বোধ। পীড়িত স্থান ক্রমাগত নাড়িতে বাধ্য হয়। বাহ্যিক উত্তাপ প্রয়োগে উপশম। বাত অন্তরিত Metastasis হইয়া হৃৎপিণ্ড আক্রমণ করে। একদিন অন্তর রোগের বৃদ্ধি।

**অরাম-মিউর** :—প্রদাহজনিত-স্ফীতি অস্থে, সন্ধিস্থানের খুব deep ভিতরে, সতত ছেঁদা করার ন্যায় বা চর্ব্বনবৎ বেদনা।

**বেলেডোনা** :—অস্থির গভীর স্থানে চাপিয়া ধরা, ছিঁড়িয়া ফেলা ও কাটিয়া ফেলার ন্যায় বেদনা এবং বিদ্যুতের আঘাতবৎ ঐ বেদনা, পুনঃ পুনঃ পীড়িত সন্ধি হইতে শাখাসমূহে বেগে ধাবিত হয়। বেদনা—হঠাৎ আইসে ও হঠাৎ যায়। সন্ধিস্থান—লাল, উজ্জ্বল ও স্ফীত। সচরাচর রাত্রে, স্পর্শ করিলে

এবং ঈষৎ নড়িলে চড়িলে, এমন কি কথা কহিলেও যন্ত্রণার বৃদ্ধি; তৎসহ প্রবল জ্বর, শুষ্ক চর্ম্ম, পিপাসা, দব্‌দবে মাথা বেদনা এবং ক্যারোটিড ধমনীদিগের স্পন্দন। লাম্বেগো; লাম্বো—সেক্রাল্ ও কক্সসন্ধি প্রদেশে অতিশয় ক্লেশদায়ক খিল ধরার ন্যায় বেদনা। অতি অল্প কাল মাত্র বসিতে সক্ষম এবং উপবিষ্ট অবস্থায় সম্পূর্ণ আড়ষ্টতা ও বেদনা হেতু পুনর্ব্বার উঠিতে অক্ষম। হিপ্ সন্ধি hip joint ও উরুর পশ্চাতে খিল ধরার ন্যায় বেদনা ও কাঠিন্য, বিশেষতঃ বামদিকে। টর্টিকলিস্; দক্ষিণ ষ্টার্ণো-ক্লাইডো-ম্যাষ্টয়েড আড়ষ্ট এবং তাহাতে প্রদাহ কিম্বা বেদনা থাকে না।

**বেঞ্জোয়িক-এসিড**:—ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা, বোধ হয় যেন হাড়ের ভিতর এবং বাম হইতে দক্ষিণদিকে ও অধঃ হইতে উর্দ্ধে ধাবিত হইতেছে। উত্তেজিত মূত্রস্থলী; **প্রস্রাবে য়্যামোনিয়ার ন্যায় গন্ধ**। উপদংশ ও প্রমেহ ঘটিত আনুষঙ্গিক গোলযোগ।

**বার্ব্বেরিস**:—লাম্বেগো—ইলিয়াক্ অস্থির নীচে ও অভ্যন্তরে কাম্‌ড়ানিবৎ বেদনা। মূত্রত্যাগের পূর্ব্বে ও পরে, মূত্রস্থলী মধ্যে কাম্‌ড়ানিবৎ বেদনা।

**ব্রাইওনিয়া**:—ছুঁচ্-ফোঁড়ের ন্যায় বেদনা, ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা; অতি অল্পমাত্রও নড়িলে চড়িলে বৃদ্ধি। সচরাচর রোগী নড়িতে চড়িতে চাহে না; কিন্তু কখন কখন বেদনা সত্বেও, অস্থিরতায় অভিভূত হইয়া নড়িতে চড়িতে থাকে। উক্ত স্ফীতি প্রধানতঃ সন্ধি মধ্যেই আবদ্ধ থাকে না, প্রায়ই ঈষৎ লালভাবে চতুর্দ্দিকে প্রসারিত হয়। প্রায়ই অরুচি; জিহ্বা শ্বেতবর্ণ; মুখ মধ্যে শুষ্কতাবোধ; অথচ পিপাসাহীন, অথবা অতিরিক্ত পিপাসা, বিবমিষা; যকৃৎ কিম্বা প্লীহার বেদনা; শুষ্ক ও কঠিন মল, যেন পুড়িয়া গিয়াছে। ঘন ঘন শ্বাস-প্রশ্বাস ও তৎসহ বুকে খচ্ খচে বেদনা, জ্বর; অল্প ঘর্ম্ম। সহজেই উত্তেজনা ও রাগ হয়। প্লুরোডিনিয়া, ওমোডিনিয়া, লাম্বেগো, অথবা সচরাচর মাংসপেশীর বাত, পেরি-কার্ডিয়াম্ কিম্বা প্লুরা মধ্যে প্রবিষ্ট হয় ( মেটাষ্টেসিস্ )।

**ক্যাক্টাস্-গ্র্যাণ্ড**:—হৃৎপিণ্ড স্থানান্তরের বাতে আক্রান্ত; হৃৎপ্রদেশে সাঁটিয়া ধরার ন্যায় বেদনা; বোধ হয় যেন লৌহ হস্ত দ্বারা হৃৎপিণ্ড আক্রান্ত ও সঙ্কাপিত।

**ক্যাল্‌কেরিয়া-কার্ব্বঃ**—পুরাতন সন্ধি প্রদাহ ও তৎসহ সন্ধি স্থানের স্ফীতি; আকাশের তাপাংশের কিঞ্চিৎ ন্যূনতা, কিম্বা জলে থাকিয়া কার্য্য করিলে পীড়ার বৃদ্ধি। ওমোডিনিয়া—দক্ষিণ স্কন্ধ অথবা বাম স্কন্ধ হইতে বাহু পর্য্যন্ত ও হৃৎপিণ্ডের দিকে প্রসারিত। লাম্বেগো; গ্লুটিয়্যাল প্রদেশে ঠাণ্ডা বোধ। কামড়ানি—হ্রাস-টক্সের পর যদি উপশম না হইয়া থাকে। মাথার ব্রহ্মতালুতে পুনঃ পুনঃ ঠাণ্ডা বোধ; প্রচুর ঘর্ম্ম ও তৎসহ পায়ের পাতা ঠাণ্ডা। অতিরিক্ত ঘর্ম্মপ্রবণতা; গণ্ডমালা ধাতুবিশিষ্ট ব্যক্তি।

**ক্যাল্‌কেরিয়া-ফস**:—শরীরের নানা স্থানে বাতের বেদনা—বিশেষতঃ যে স্থানে অস্থিসমূহ Symphysis সিম্ফিসিস এবং সুচার ( Suture ) দ্বারা সম্মিলিত; ঠাণ্ডা লাগাতে বৃদ্ধি।

**ক্যাম্ফোরা**:—ডাঃ ক্রুসলার সাহেবের মতে যখন রোগের সাংঘাতিক ক্রিয়া উপযুক্ত ঔষধ প্রয়োগে নিবৃত্ত হইয়া, অল্প কাল মধ্যে পুনরাক্রমণ করে এবং ক্রমে এক স্থান হইতে অপর স্থান ও তৎসহ আভ্যন্তরিক যন্ত্রাদিও আক্রান্ত হয়।

**কার্ব্বলিক্-এসিড**:—বোধ হয়, যেন নড়িলে চড়িলে যাতনা বৃদ্ধি হইবে—কিন্তু তাহা হয় না। বেদনা বারবার আসে ও যায় এবং হিপ্ সন্ধি ও স্কন্ধসন্ধিতে সর্ব্বাপেক্ষা অধিক বেদনা।

**কলোফাইলম**:—মণিবন্ধ ও অঙ্গুলিসমূহের সন্ধিবাত Gout ও তৎসহ অতিশয় স্ফীতি। রোগ শাখানিচয় হইতে স্থান পরিবর্ত্তন করে এবং পৃষ্ঠদেশে ও ঘাড়ে প্রকাশ পায় ও তৎসহ পৃষ্ঠের ও ঘাড়ের মাংসপেশীর অধিকতর কাঠিন্য Stiffness; ঘন ঘন শ্বাস-প্রশ্বাস, বক্ষঃস্থলে ক্লেশ ও ভারবোধ, প্রবল জ্বর; স্নায়বীয় উত্তেজনা, ডিলিরিয়াম্ Delirium.।

**কষ্টিকাম**:—ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা ও তৎসহ সন্ধিস্থানের কাঠিন্য ও স্ফীতি; ফ্লেক্সার flexor পেশীর সঙ্কোচন। ঠাণ্ডা বাতাসে বেদনার বৃদ্ধি এবং শয্যার উত্তাপে হ্রাস। অধঃশাখাদিগের অতিশয় দুর্ব্বলতা, খঞ্জতা, এবং তৎসহ হস্তাদির কাঁপুনি। সন্ধির পুরাতন chronic প্রদাহ। জ্রর উপরে ও নাসিকার উপরে পুরাতন আঁচিল।

**ক্যামোমিলা**:—উর্দ্ধশাখা বা অধঃশাখাসমূহের মাংশপেশীতে টানাবৎ drawing বেদনা, রাত্রিতে অতিশয় বৃদ্ধি ও তৎসঙ্গে বিছানায় গড়াইতে থাকে ও

যেন বিহ্বল হইয়া পড়ে। অত্যন্ত উগ্র irritable temper মেজাজ। উত্তপ্ত ঘর্ম্ম—বিশেষতঃ মাথার চতুর্দ্দিকে। একটি গাল লাল ও অপরটি ফ্যাকাশে।

**ক্রেটিগাস্ অক্সিএ ক্যান্থাস** :—হৃদ্‌রোগে ইহার মাদার টিংচার পাঁচ ফোঁটা মাত্রায় অতীব উপকারী।

**চায়না** :—সমস্ত শাখায় বেদনা, বাহ্য চাপে বিশেষ বৃদ্ধি, এমন কি ইহাতে সে এত আশঙ্কা করে যে, কেহ কাছে আসিয়া পাছে তাহাকে স্পর্শ করে। সামান্য চাপ অপেক্ষা কঠিন চাপ সহ্য হয়। রোগের ইণ্টার্‌মিটেণ্ট অবস্থা। অতিশয় দুর্ব্বলতা, মুখমণ্ডল ফ্যাকাশে, পেট ফুলা। কঠিন পীড়া ও রক্তস্রাব ইত্যাদির পর উপকারী

**সিমিসিফিউগা** :—বক্ষের দক্ষিণ পার্শ্বের প্লুরোডিনিয়া। বেদনা—নড়াচড়ায় বৃদ্ধি; এমন কি তাহাতে চীৎকার করিয়া ক্রন্দন করে। অধঃশাখা-দিগের সন্ধিবাত ও তৎসহ রুগ্নস্থানের অতিরিক্ত স্ফীতি ও উত্তাপ।

**ককিউলাস** :—জ্বলনবৎ বেদনাবশতঃ,বাহু কিম্বা thigh উরু সঞ্চালন করিতে অক্ষম।

**কল্‌চিকাম** :—জ্বালা করা, ছিঁড়িয়া ফেলা ও জোরে নাড়িয়া দেওয়ার ন্যায় বেদনা; স্থানান্তরগামী Changeable বেদনা। স্ফীতি ও লালবর্ণহীন প্রদাহ, অথবা মধ্যম প্রকারের pale ফ্যাকাশে স্ফীতি। অগ্নিকুণ্ডের নিকটও অনবরত শীত ও তাহার মাঝে মাঝে ক্ষণস্থায়ী তাপবোধ। শুষ্ক চর্ম্ম; অথবা প্রচুর ঘর্ম্ম হঠাৎ উদয় হয় ও হঠাৎ লোপ পায়; হৃৎস্পন্দন। আক্রমণের পূর্ব্বে ও পরে—পরিপাক সম্বন্ধীয় অসুখ সমূহের আবির্ভাব। কল্‌চিকামের বিশেষ নির্দ্দেশক এই যে, তরুণ রোগ পুরাতনে পরিণত হইতে থাকে; পুরাতন বাত-রোগের সময় নব আক্রমণ হয়। স্থানান্তর হইতে পীড়া হৃৎপিণ্ডে আগত।

**কল্‌ন্‌জোনিয়া** :—তরুণ বাতরোগের পর হৃৎপিণ্ড আক্রান্ত হইলে।

**কলোসিন্থ** :—সকল প্রকার বেদনা ও তৎসহ চর্ম্মের ঝিঁ ঝিঁ লাগা ও অসাড়তা। বার বার প্রস্রাব ত্যাগ। চর্ম্ম শীতল; শীতবোধ, তৎসহ ঘর্ম্ম।

**ডিজিটেলিস** :—দ্রুত ও ক্ষুদ্র নাড়ী; নড়িলে চড়িলে ভাবান্তরিত হৃৎপিণ্ডের প্রবল স্পন্দন ও তৎসহ অস্পষ্ট ও অব্যক্ত হৃৎপিণ্ডের শব্দ; ঘন ঘন শ্বাস প্রশ্বাস; দ্রুত অসংলগ্ন বাক্য। প্রস্রাব—নিঃসরণ প্রায় বন্ধ। সন্ধিস্থানের

উজ্জ্বল ও শ্বেতবর্ণ স্ফীতি এবং তাহাতে চাপনে তাদৃশ অসহ্য বোধ করে না। এককালে বহুস্থান আক্রান্ত। সমস্ত শরীর ফ্যাকাশে—( ডাঃ বেয়ার )।

ডাল্‌কামেরা :—পুরাতন বাত অতি সামান্য ঠাণ্ডা লাগিলে, অথবা উত্তপ্ত অবস্থা হইতে শীতল অবস্থায় পরিবর্ত্তন করিলে বৃদ্ধি। কোন তরুণ চর্ম্ম-রোগ অন্তর্হিত হওয়া হেতু বাত বেদনা উপস্থিত হয়; অথবা পুরাতন বাতরোগের সহিত উদরাময়ের এরূপ সম্বন্ধ যে, একবার বাত ও একবার উদরাময় পর্য্যায়ক্রমে alternately হইতে থাকে।

ফেরাম্‌ :—ওমোডিনিয়া—উভয় পার্শ্বে। অনবরত টানিয়া ধরা, ছিঁড়িয়া ফেলা বা খণ্ডকরাবৎ বেদনা—বিশেষতঃ ডেল্টইড Deltoid মাংসপেশীতে; শয়নে বৃদ্ধি। বেদনার সঙ্গে—উঠিয়া দাঁড়াইতে ও চারিদিকে আস্তে আস্তে বেড়াইতে বাধ্য হয়। নিতান্ত পাতলা বস্ত্রে আবৃত হইলেও বেদনার বৃদ্ধি। মুখমণ্ডল—ফ্যাকাশে, কিন্তু সহজেই আরক্তিম হয়। পীড়াস্থানে স্ফীতি থাকে না।

ফেরাম্‌-ফস্‌ :—একটির পর আর একটি সন্ধি আক্রান্ত হয়, কিন্তু প্রথমটিরও প্রদাহ বর্ত্তমান থাকে।

ন্যাফ্যালিয়াম্‌ Gnaphalium :—বৃদ্ধাঙ্গুলিদ্বয়ে গাউটের বেদনা।

গ্র্যাফাইটিস্‌ :—সমস্ত হস্তাঙ্গুলির সন্ধির বাত হেতু স্ফীতি ও কাঠিন্য। পদাঙ্গুলিসমূহের ও তাহাদের মূলদেশের স্ফীতি।

গুয়েইকাম্‌ :—সন্ধিস্থানে ছুরিকা দ্বারা কর্ত্তনবৎ বেদনা এবং তৎপরে শাখাসমূহের সঙ্কোচনাবস্থা। অতি সামান্যমাত্র সঞ্চালনে বেদনা এবং তৎসঙ্গে রুগ্নস্থানে উত্তাপ—বিশেষতঃ যদি রোগী পারা ব্যবহারে হীনস্বাস্থ্য হইয়া থাকে। ইহা দ্বারা গাউট জনিত স্ফোটকগুলি স্বতঃ বিদীর্ণ হইয়া রোগীর যন্ত্রণার উপশম করে।

হেমামেলিস :—ডাঃ লাড্‌ল্যাম্‌ ইহাকে সর্ব্বপ্রকার সন্ধিবাতের local স্থানিক প্রয়োগে অনুমোদন করেন! হেমামেলিসের প্রধান নির্দ্দেশক লক্ষণ এই যে, রুগ্নস্থানে অতিশয় ক্ষতবৎবোধ; এই কারণে যে স্থানে অতিশয় ক্ষতবৎবোধ লক্ষণটী প্রবল, সে স্থলে ইহা দ্বারা বিশেষ ফল পাইবে।

আইওডিয়াম :—পুরাতন সন্ধি-বাত রোগে, বাহুসন্ধিতে প্রতি রাত্রি-

যোগেই ভয়ানক যন্ত্রণা হয় এবং তাহাতে স্ফীতি থাকে না। পূর্ব্বে merc পারার abuse অপব্যবহার থাকিলে।

**কেলি-কার্ব্ব** :—সূচীবিদ্ধবৎ ও ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা, কম্প, শীত বোধ; রাত্রিযোগে উদরাময়; আহারান্তে পাকস্থলী মধ্যে পূর্ণতা ও চাপবোধ; পুনঃ পুনঃ নিদ্রাভঙ্গ ও প্রস্রাব ত্যাগের ইচ্ছা এবং তৎসহ জ্বালা-বোধ। পায়ের পাতা ঠাণ্ডা; শ্রুতিশক্তির বৈকল্য, কর্ণমধ্যে শব্দ (ডাঃ এফ্ শিলিং)। **ল্যাম্বেগো**—বোধ হয় যেন কোমর ভাঙ্গিয়া গিয়াছে। বেদনা—নিম্নে উরু পর্য্যন্ত ব্যাপ্ত হয়।

**কেলি-হাইড্রোডিকম** :—ইহা অধিক মাত্রায়, পুরাতন সন্ধি-প্রদাহ ও তৎসহ স্পুরিয়াস Spurious য়্যাঙ্কিলোসিস্ Anchilosis রোগে কার্য্যকারী।

**কেলি-সাল্ফ** :—একটী সন্ধি হইতে অপর সন্ধিতে, এই রোগ যদি গমন করে এবং প্রথমটিতে বেদনা না থাকে।

**ক্যাল্মিয়া** :—বেদনা পরিবর্ত্তনশীল; হঠাৎ স্থান shifts পরিবর্ত্তন করে। ডেল্টইডের সন্ধিবাত—উভয় পার্শ্বের, বিশেষতঃ দক্ষিণ পার্শ্বে। হৃৎপিণ্ড আক্রমণের প্রবণতা; মৃদুগতিবিশিষ্ট নাড়ী।

**ক্রিয়োজোট** :—সন্ধিস্থানের বাত; বিশেষতঃ হিপ্ ও জানু সন্ধিতে ঝিঁ ঝিঁ ধরা এবং অসাড়বোধ, যেন সমস্ত শাখা অবশ হইবে।

**ল্যাকেসিস** :—তর্জ্জনী ও মণিবন্ধের বাত। হাঁটুতে—বাতের বেদনা; হুলফুটা ও ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা ও স্ফীতি বোধ। হাঁটুদ্বয়—স্ফীত ও তৎসহ হাঁটু সটান ফুলিয়া উঠে; পা ছড়াইতে কষ্ট এবং উরুর পশ্চাদ্দেশে বেদনা—বোধ হয়, যেন স্ফীত হইতেছে। নীলাভ স্ফীতি; নিদ্রান্তে যন্ত্রণার বৃদ্ধি। প্রচুর ঘর্ম্মেও উপশম হয় না। বামপার্শ্বই অধিক আক্রান্ত হয়, অথবা পীড়া বামদিকে প্রথমতঃ আরম্ভ হইয়া ডানদিক্ আক্রমণ করে। শাখাসমূহের সন্ধিস্থানের সঙ্কোচনাবস্থা। পারা ও কুইনাইন্ অপব্যবহারের পর ইহা ফলপ্রদ। হৃৎপিণ্ডের অসমান সঙ্কোচন ও তৎসহ ভাল্ভিউলার Valvular রোগ।

**ল্যাক্‌ন্যান্থিস** :—টর্টিকলিস্, ঘাড় একদিকে বাঁকিয়া যায়। ঘাড় আড়ষ্ট stiff-neck।

লিডাম :—বাতবেদনা—অধঃশাখায়, হিপ্ ও হস্তসন্ধিতে; বিশেষতঃ যখন বেদনা নিম্নে আরম্ভ হয় এবং উর্দ্ধদিকে গমন করে; পর্য্যায়ক্রমে বেদনা প্রকাশ ও মুখ দিয়া রক্ত উঠা (স্পিটিং অব দি ব্লাড Spitting of the blood); সন্ধিস্থানের বাতজনিত কঠিন স্ফীতি ও তৎসহ ভয়ঙ্কর বেদনা; রাত্রে শয্যার উত্তাপে বৃদ্ধি হইয়া রাত্রি দুই প্রহর পর্য্যন্ত থাকে।

লিথিয়া-কার্ব্ব :—গাউট্ বিশিষ্ট ধাতু। হৃৎপ্রদেশে বাতজনিত ক্ষতবোধ, অথবা হঠাৎ পুনঃ পুনঃ আঘাতবৎ কষ্টবোধ। মূত্রত্যাগের পূর্ব্বে ও মূত্রত্যাগে হৃৎপিণ্ডে বেদনা; ঋতুর পূর্ব্বে ও ঋতুর পরে ঐ স্থানে বেদনা। আকস্মিক উত্তেজনা হেতু, হৃৎপিণ্ডের আকম্পন ও অসমান স্পন্দন। ভাল্‌বের অসম্পূর্ণতা।

লাইকোপোডিয়াম :—বেদনা প্রায়ই ছিন্নবৎ ও দক্ষিণদিকস্থ স্ফীতিযুক্ত বা স্ফীতিবিহীন। লাম্বেগো—রোগে, যদি ব্রাইওনিয়া প্রয়োগে সম্পূর্ণ উপকার না হয় এবং বেদনা সামান্যমাত্র সঞ্চালনে বৃদ্ধি হয়। পুরাতন পীড়ায়, বিশেষতঃ রোগী বৃদ্ধ হইলে, এবং তৎসহ স্মরণ-শক্তির হ্রাস, চিন্তা-শক্তির হ্রাস, মস্তিষ্কের রক্তাধিক্য, মাথাঘোরা, বিশ্রী মুখশ্রী, অম্ল উদ্গার উঠা, প্রাতঃকালে বিবমিষা, পাকস্থলী ও অন্ত্রমধ্যে বায়ুসঞ্চার হেতু অত্যন্ত ক্লেশ, কোষ্ঠবদ্ধ, ঘোলা প্রস্রাব অথবা তৎসহ ক্ষুদ্র ক্ষুদ্র, লাল বালুকাকণাবৎ পদার্থ; পেট ফাঁপা হেতু বুকে চাপবোধ ও কষ্ট; হৃৎস্পন্দন; বিবমিষা সহ পুনঃ পুনঃ গরম বোধ ও শুষ্ক চর্ম্ম। বেদনা প্রায়ই রাত্রিতে বৃদ্ধি হয়; গাত্রাবরণে অসহ্য বোধ।

ম্যাঙ্গেনাম :—আর্থ্রাইটিস্ ভেগা Arthritis vega বা অনির্দ্দিষ্ট সন্ধিবাত; এক সন্ধি হইতে অন্য সন্ধিতে আক্রমণ; অথবা বাম হইতে দক্ষিণ এবং দক্ষিণ হইতে বামদিকে, এইরূপ বিপরীত দিকে রোগের আক্রমণ এবং তৎসহ সন্ধিস্থান উজ্জ্বল রক্তবর্ণ ও স্ফীত। সন্ধিস্থানের চতুর্দ্দিকে জ্বালা করে। বেদনা—স্পর্শ ও গতি দ্বারা বৃদ্ধি, রাত্রিতে বৃদ্ধি ও তজ্জন্য রোগী কোঁথানি পাড়ে ও গ্যাঙ্গাইতে থাকে। গাউট—বামপদের বৃদ্ধাঙ্গুলি স্ফীত ও তৎসহ অত্যন্ত যন্ত্রণাদায়ক উর্দ্ধগামী বেদনা। রোগী—ক্রমাগত অস্থিরভাবে স্থান পরিবর্ত্তন করিতে থাকে।

মিনিয়্যান্থিস :—গাউট রোগীতে অধঃশাখায় কষ্টদায়ক আক্ষেপ। সন্ধি মধ্যে পাথরের কণার ন্যায় জমাট বাঁধে nodosities।

**মার্কিউরিয়াস্‌ঃ**—ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা, ঘর্ম্মে উপশম হয় না; ঐ ঘর্ম্ম প্রচুর এবং দুর্গন্ধযুক্ত। রাত্রিতে ও শয্যার উত্তাপে, moist ভিজে ঠাণ্ডা বাতাসে বৃদ্ধি। মাংশপেশী ও সন্ধি—উভয়ই আক্রান্ত হয়। স্ফীতি থাকে বা থাকে না। অথবা আক্রান্ত স্থান কেবল pale ফ্যাকাশে বা ঈষৎ লালাভ হইয়া স্ফীত হয়। মুখ মধ্যে তামাটে আস্বাদযুক্ত লালা নিঃসরণ; জিহ্বা—চট্‌চটে ও তৎসহ তিক্ত বা মিষ্ট আস্বাদ; দুর্গন্ধযুক্ত নিশ্বাস-প্রশ্বাস।

ধ্বংসপ্রাপ্ত দন্তে ভয়ানক বেদনা; সন্ধ্যার সময় পেটে বেদনা ও তৎসহ উদরাময়; বারবার মলত্যাগের চেষ্টা। অনবরত জ্বরভাব; জ্বর; আভ্যন্তরিক উত্তাপ ও তৎসহ শীতবোধ ও ঘর্ম্ম; রাত্রিতে অনিদ্রা ও অস্থিরতা, অতিরিক্ত দুর্ব্বলতা। পীড়া সহিত হৃৎপিণ্ডের, ফুস্‌ফুসের, প্লূরা ও মস্তিষ্কের আবরক ঝিল্লীর প্রদাহ উপসর্গরূপে বর্ত্তমান থাকে। ankle পায়ের গুল্‌ফসন্ধিস্থানে আড়ষ্টতা, দুর্ব্বলতা ও স্ফীতি। বৃদ্ধা মোটা স্ত্রীলোকের—রিউমেটিজম্‌ কিম্বা গাউট্‌ রোগের প্রবণতা থাকিলে এই ঔষধ বিশেষ কার্য্যকারী।

**নাক্স-ভমিকাঃ**—কাণ্ডদেশ ও শাখা সমস্তের বাতরোগে বিশেষ উপযোগী। নিত্য সুরাপায়ীদিগের গাউট্‌ পীড়ার তরুণাবস্থায়। বেদনা—অসহ্য; কোষ্ঠবদ্ধ; কঠিন মলত্যাগ কালে—পীড়িত স্থানে অতিশয় বেদনা লাগে; অল্প, গাঢ়বর্ণের প্রস্রাব! শরীরের উত্তাপ সহ chill শীত, বিশেষতঃ নড়িলে চড়িলে। ঘর্ম্মে উপশম। টর্টিকলিস্‌ অর্থাৎ গ্রীবাদেশের আড়ষ্টতা হেতু, মস্তক বামদিকে বক্র। ভয় পাওয়া হেতু পীড়ায়।

**ফস্ফরাস্‌ঃ**—টানিয়া ধরার ন্যায় সটান বেদনা; অতি অল্পমাত্র হিম লাগা হেতু উৎপত্তি ও তৎসহ মাথাঘোরা ও অধঃশাখায় ক্লেশ ভাব খঞ্জতাবোধ Numbuers & weakners দুর্ব্বলতা।

**ফাইটোলাক্কাঃ**—পৃষ্ঠদেশের ও হিপ্‌সন্ধির বাতবেদনা—(ডাঃ এ, ই, স্মল্‌)। পুরাতন পীড়ায়—ভারযুক্ত, কামড়ানিবৎ বেদনা; প্রায়ই সকালে ঠাণ্ডা বাতাসে বৃদ্ধি; পীড়ার স্থানে স্ফীতিহীনতা; শারীরিক উপদংশ দোষ হেতু অস্থি-সমূহের আবরক ঝিল্লীর বাত। রাত্রিতে পীড়া বৃদ্ধি; গলদেশের ও বগলের গ্রন্থির বৃদ্ধি।

**প্ল্যাটিনা** :—সন্ধিবাতজনিত এণ্ডো-কার্ডাইটিস্ ও পেরি-কার্ডাইটিস্ পীড়ায়, বিশেষতঃ অতিশয় anxiety ব্যাকুলতা ও হৃৎস্পন্দন বর্ত্তমান থাকিলে।

**পাল্‌সেটিলা** :—টানিয়া ধরা ও tearing ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা, পুনঃ পুনঃ স্থান পরিবর্ত্তন করে, অথবা কেবল একদিক্ মাত্র আক্রমণ করে। পীড়ার স্থান প্রায়ই স্ফীত ও আরক্তিম; মুখশ্রী ফ্যাঁকাশে, মুখে চট্‌চটে লালা, তিক্ত আস্বাদ, অরুচি, পিপাসার অভাব; সদা শীতবোধ ও তৎসহ পীড়িত স্থানে উত্তাপ বোধ। বামদিকে শীতবোধ, নম্র, সুস্থির ও ক্রন্দনশীল স্বভাব; সন্ধ্যায়, উত্তপ্ত ঘরে ও রাত্রে বৃদ্ধি। পরিষ্কার বাতাসে, অবস্থিতি পরিবর্ত্তনে এবং বাহিরে ভ্রমণে উপশম বোধ। শীতল জলপানে ও গাত্রাবরণ ফেলিলে উপশম।

**রডোডেণ্ড্রন** :—রাত্রিযোগে অস্থির আবরক ঝিল্লী মধ্যে বেদনা। ঠাণ্ডা, ভিজা ঝড়যুক্ত দিবসে—পীড়ার বৃদ্ধি। স্থিরভাবে থাকিলে—বৃদ্ধি, কিন্তু নড়িলে চড়িলে উপশম।

**রাস-টক্স** :—ফাইব্রাস টিসু, সন্ধিস্থানচয় এবং স্নায়ুদিগের আবরক মধ্যে টানিয়া, কিম্বা ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা এবং তৎসঙ্গে পীড়িত স্থানে খঞ্জতা এবং ঝিঁ ঝিঁ ধরা বোধ। পীড়িত স্থানের স্ফীতি এবং আরক্তিমতা, কিম্বা তাহাদের অভাব; ভিজা স্যাঁৎস্যাতে স্থান, বৃষ্টি, স্নান, অতিশয় কোঁথপাড়া ইত্যাদি হেতু পীড়ার উৎপত্তি। স্থিরভাবে থাকিলে এবং সঞ্চালন করিবার প্রথমভাগে পীড়ার বৃদ্ধি; ক্রমাগত নড়াচড়া করিলে এবং শুষ্ক উত্তাপ প্রয়োগে উপশম বোধ। অতিরিক্ত অস্থিরতা।

**রুটা** :—মণিবন্ধ ও পায়ের পাতায় বাতরোগ। পায়ের পাতার অভ্যন্তর দিকে স্ফীতি। টক গন্ধযুক্ত ঘর্ম্ম।

**স্যাবাইনা** :—পুরাতন সন্ধিবাত এবং গাউট পীড়া। রোগী—গরম ঘরে অসহ্য বোধ করে। শীতল বাতাসে এবং ঠাণ্ডা ঘরে—বিশেষ উপশম বোধ করে। সোজা হইয়া বসিলে এবং নড়িলে চড়িলে ও হাত পা ছড়াইলে উপশম বোধ। অতি গভীর আভ্যন্তরিক ক্লেশ অনুভব। বিমর্ষ ও দুঃখভাবাপন্ন।

**স্যালিসিলিক এসিড** :—সন্ধিস্থানের প্রদাহযুক্ত গেঁটেবাত ও

তৎসহ অতিরিক্ত রক্তবর্ণ স্ফীতি। প্রবল জ্বর, তৎসহ অতি সামান্য ঝাঁকুনিতে অসহ্য বোধ। নড়ন চড়ন অসম্ভব।

**স্যাঙ্গুইনেরিয়া** :—দক্ষিণ বাহুর স্ফীতি—হাত উঠাইতে পারে না, কিন্তু এদিক ওদিক নাড়িতে চাড়িতে পারে। বাহুতে এত chill শীতবোধ হয় যে, বহু বস্ত্র দ্বারা আবৃত করিলেও শীত দূরীভূত হয় না। ঘাড় আড়ষ্ট, স্কন্ধে বেদনা ; পৃষ্ঠের ট্রাপিজিয়াজ্ নামক মাংসপেশী চাপে ক্ষতবৎ এবং নাড়িতে বেদনা বোধ।

**সিকেলি** :—কটিতে লাম্বেগো বেদনার ন্যায় বেদনা।

**সাইলিসিয়া** :—পুরাতন বাতজনিত কাঠিন্য।

**স্পাইজিলিয়া** :—এণ্ডো-কার্ডাইটিস্ অথবা, পেরি কার্ডাইটিস্ নামক পীড়া উপসর্গরূপে বর্ত্তমান।

**স্পঞ্জিয়া** :—বাত সহ হৃৎপিণ্ডের পীড়া। রাত্রি দুই প্রহরের পর—নিদ্রাভঙ্গ ও তৎসহ দম্ আটকান বোধ।

**ষ্টিক্টা-পাল্‌মোনেরিস** :—প্রদাহযুক্ত সন্ধিবাত, বিশেষতঃ ক্ষুদ্র ক্ষুদ্র সন্ধির বাত ও তৎসহ পীড়িত স্থানে সীমাবদ্ধ লালবর্ণ ; তৎপশ্চাৎ সাইনোভাইটিস্ পীড়া ও তৎসহ ঐ সন্ধিমধ্যে রসসঞ্চয় effusion।

**সাল্‌ফার** :—পুরাতন বাতরোগ, গাউট্ পীড়া, ছিঁড়িয়া ফেলার ও সূচ বেঁধাবৎ বেদনা। অথবা ব্রাইওনিয়া প্রয়োগে সূচ বেঁধাবৎ যন্ত্রণা দূরীভূত হইয়া, কন্‌কনে ও চাপিয়া ধরার ন্যায় বেদনা বর্ত্তমান। অনিদ্রা। মাথা গরম ও পা ঠাণ্ডা।

**ট্যারেণ্টিউলা** :—সন্ধিস্থানে বাত। প্রায় সমস্ত গাঁইট্ গুলি অধোদিক হইতে উর্দ্ধে—ঘাড় পর্য্যন্ত আক্রান্ত হয় এবং তৎসহ নিম্নলিখিত স্নায়বীয় লক্ষণ বর্ত্তমান থাকে, যথা—পশ্চাৎদিক বা এপাশে ও পাশে মস্তকের আপেক্ষিক সঞ্চালন, থামিয়া থামিয়া দীর্ঘনিশ্বাস, হৃৎকম্পন ও তৎসহ হৃৎপিণ্ড স্থানে বেদনা।

**এণ্টিম-টার্ট** :—লাম্বেগো ; অতি সামান্য নড়াচড়ার চেষ্টা মাত্র, শীতল চট্‌চটে ঘর্ম্ম ও অতি ক্লেশকর বেদনা।

**ভীলিয়া-ইউরো** :—যখন বাতজনিত জ্বর রোগে, প্রচুর উত্তপ্ত ঘর্ম্মে যন্ত্রণার উপশম না হইয়া বরং বৃদ্ধি এবং সন্ধিস্থানের স্ফীতির বৃদ্ধি ও তৎসহ অতিশয় পিপাসা এবং মূত্রস্রাবের পরিমাণ হ্রাস হয়, তখন ইহা অতি উৎকৃষ্ট ফলদ।

**থুজা** :—সাধারণ বাত ও সন্ধিবাতজনিত বেদনা, বিশেষতঃ সাইকোটিক্ বা গণোরিয়াজনিত। শরীরের অনাবৃত স্থান ঘর্ম্মযুক্ত এবং আবৃত স্থান শুষ্ক। রোগীর বোধ হয়, যেন সমস্ত শরীর অত্যন্ত কৃশ ও দুর্ব্বল এবং সামান্য আক্রমণ সহ্য করিতেও অক্ষম ; সে মনে করে যেন তাহাতে তাহার শরীরের ধ্বংস হইবে।

**ভিরেট্রাম্-এল্‌ব** :—পীড়িত শাখা সমূহে তাড়িতের বেগবৎ আঘাত; শয্যায় বৃদ্ধিযুক্ত। উপবিষ্ট হইয়া পা না ঝুলাইয়া থাকিতে পারে না, অথবা না চলিয়া স্থির থাকিতে পারে না।

**ভিরেট্রাম্-ভিরিডি** :—বাত পীড়া, বিশেষতঃ বামস্কন্ধে, hip হিপ্ ও জানু সন্ধি মধ্যে। এণ্ডো-কার্ডাইটিস বর্ত্তমান থাকিলে ইহা অবশ্য প্রদেয়; প্রবল জ্বর, জিহ্বার মধ্যদেশে লাল ফিতার ন্যায় লম্বা দাগ ও তৎসহ তাহার উভয় পার্শ্বেই সাদা কোটিং।

**জিঙ্কাম** :—সার্ব্বাঙ্গিক সন্ধিবাত, বিশেষতঃ ক্ষুদ্র সন্ধি সমূহের এবং তৎসহ ছিঁড়িয়া ফেলার ন্যায় বেদনা খঞ্জভাব ; কম্পন ও খিল ধরাবৎ বেদনা, অথবা পীড়িত স্থানে মোচ্‌ড়ানবৎ বেদনা এবং নিদ্রাবস্থায় পুনঃ পুনঃ সমস্ত শরীরের আক্ষেপযুক্ত সঞ্চালন। পায়ের পাতা দুইটির কম্পন।

## বাতরোগে ঔষধ-নির্ব্বাচন-প্রদর্শিকা। REPERTORY.

**তরুণ** acute **বাত** :—একোন, ব্রাইও, সিমিসিফিউগা, রাস—ট ভিরেট্রাম্ ভি, ডাল্কা, পাল্‌স, হেমেমেলিস্, এপিস্ ইত্যাদি।

—, বাত, পুরাতন হইতে আরম্ভ হইলে :—কল্‌চিকাম্।

**পুরাতন** Chronic **বাত** :—ক্যাল্ক-কার্ব্ব,কষ্টিকাম্, ডাল্কা, লাইকো, আইওড, ফাইটোলেক্কা, স্যাবাইনা, মার্ক, সাল্‌ফার।

**মাংশপেশীর** Muscular **বাত** :—ব্রাইওনিয়া।

—,—, দক্ষিণ পার্শ্বের টর্টিকলিস্ বেদনা ও স্ফীতিবিহীনতা :—বেল্।

—,—, ঘাড়-পিঠ শক্ত Stiff :—কলোফাইলাম্।

**প্লুরোডিনিয়া** :—আর্ণিকা, ব্রাইওনিয়া, নাক্স-ভ।

—, দক্ষিণ পার্শ্বের :—সিমিসিফিউগা।

**কটি বেদনা** বা **লাম্বেগো** পীড়ায় :—একোন, বেল্, ব্রাইও,

হ্রাস, ক্যাল্ক-কার্ব্ব, চায়না, ফেরাম-ফস, আর্সেনিক, কষ্টিকাম্, বার্ব্বেরিস, কেলি-কার্ব্ব, লাইকো, সিকেলি, এণ্টি-টার্ট।

**বাত** Rheumatism পৃষ্ঠদেশে ও হিপ্‌সন্ধিতে :—ফাইটোলেক্কা।

—, অঙ্গে ও শাখা সমূহে এই পীড়া হইলে :—নাক্স-ভ।

—, স্কন্ধে ও হিপ্ সন্ধিতে :—কার্ব্বলিক্ এসিড।

বাত স্কন্ধ, হিপ্ সন্ধি ও জানুতে ( বাম পার্শ্বের ) :—ভিরেট্রাম-ভি।

—,—,—, ( দক্ষিণ পার্শ্বের ) :—এপোসাইনাম-য়্যাণ্ড্রো।

—, স্কন্ধ ও জানুতে :—ক্রিয়েজোট।

**গাউট** Gout :—একোন্, এমোনি-ফস্, এণ্টি-ক্রুড, এপোসাই-য়্যাণ্ড্রো, আর্ণিকা, আর্সেনিক্, ব্রাইও, ক্যাল্ক-কার্ব্ব, কষ্টিকাম্, কলোসিন্থ, গ্র্যাফাইটিস্, গুয়েইকাম্, আইওড, লিথি-কার্ব্ব, লাইকো, ন্যাট্রাম্-মি, স্যাবাইনা, সাইলি, সাল্‌ফার্।

—, বাম বৃদ্ধাঙ্গুলির বেদনা, উর্দ্ধদিকে প্রসারিত :—ম্যাঙ্গেনাম্।

**সন্ধিস্থানের** কঠিন স্ফীতি :—এমোনি-ফস, এসিড-বেঞ্জোয়িক্,ক্যাল্ক-ফস্, গ্র্যাফাইটিস্. কেলি-হাইড্রো, লিডাম্, মিনিয়্যান্থ, সাইলিসিয়া।

—, দক্ষিণ হস্ত স্ফীত, উর্দ্ধে তোলা যায় না,কিন্তু পার্শ্বে এদিক ওদিক নাড়িতে সক্ষম :—স্যাঙ্গুইনেরিয়া।

**বাত, ডেল্টইড পেশী** আক্রান্ত :—ফেরাম্, চেলিডোনিয়াম্।

(ডেল্টইড্ দুইটীই আক্রান্ত,তন্মধ্যে দক্ষণটী অপেক্ষাকৃত অধিক :—ক্যাল্মিয়া)।

—, মণিবন্ধ ও তর্জ্জনী আক্রান্ত :—ল্যাকেসিস্।

—, মণিবন্ধ ও সমস্ত অঙ্গুলির সন্ধি :—ফস্ফরাস্।

—, মণিবন্ধ ও পায়ের পাতা :—রুটা।

—, হাতের পৃষ্ঠদেশ ও অঙ্গুলি, স্ফীত ও বক্র :—এমোনি-ফস্।

—, একটি হিপ্ ও জানুদ্বয় আক্রান্ত :—লিডাম্।

—, গুল্‌ফ সন্ধি ankle joint :—মার্ক-সল্।

—, ক্ষুদ্র ক্ষুদ্র সন্ধি :—ডিজিটেলিস্, ষ্টিক্টা, জিঙ্কাম্।

—, সিম্ফিসিস্ ও flat চেপ্টাপানা অস্থির সন্ধিস্থান আক্রান্ত :—ক্যাল্ক-ফস্।

**বেদনা নড়িয়া বেড়ায়** :—একোন্,পাল্‌স,মার্ক-সল্, ম্যাঙ্গনাম।

বেদনা, পরিবর্ত্তনশীল, এক সন্ধি হইতে অন্য সন্ধি আক্রান্ত, কিন্তু তাহাতে প্রথম আক্রান্ত সন্ধিও পীড়িত বস্থায় দৃষ্ট হয় :—ফেরাম্-ফস।

—,—, বাম স্কন্ধ হইতে ঐ পার্শ্বস্থ বাহু ও হৃৎপিণ্ড আক্রান্ত :—ক্যাল্ক-ফস্।

—,—, অধঃ হইতে উর্দ্ধগামী :—লিডাম, এসিড-বেঞ্জোয়িক্।

—,—, শাখাসমূহ হইতে পৃষ্ঠে ও ঘাড়ে :—কলোফাইলাম্ ও ট্যারেণ্টিউলা।

—,—, দক্ষিণ হইতে বামে :—এপিস্।

—,—, বাম হইতে দক্ষিণে :—ল্যাকেসিস, এসিড-বেঞ্জোয়িক্।

—,—, একদিক হইতে অন্যদিকে :—মাঙ্গেনাম্।

বেদনা প্রায়ই দক্ষিণ পার্শ্বে :—লাইকো, হ্রাস।

—, বাম পার্শ্বে :—ল্যাকেসিস।

—, এক পার্শ্বে :—পাল্স্।

বেদনা, কন্কনে :—বার্ব্বেরিস্, ফাইটো।

—, জ্বালাযুক্ত :—আর্সেনিক্, এপিস্, কষ্টিকাম্।

—, খিলধরাবৎ :—বেল্, জিঙ্কাম্।

—, ঝাঁকি লাগাবৎ jerking :—কল্চিকাম্।

—, drawing টানিয়া ধরাবৎ :—ক্যামো, পাল্স, ফস্ফরাস্, হ্রাস্-টক্স।

—, উত্তাপযুক্ত :—একোন্, পাল্স, গুয়েইকাম্।

—, খঞ্জবৎ :—এপিস্, ফেরাম্, হ্রাস্, জিঙ্কাম্।

—, lancinating ছুরিকা কর্ত্তনবৎ :—গুয়েইকাম্।

—, ক্ষতবৎ Soreness :—এপিস্, এমোন্।

—, হুল-ফুটানবৎ Stinging :—এপিস, আর্সেনিক্, ল্যাকেসিস্।

—, সুচীবিদ্ধবৎ Stitching :—ব্রাইও, কেলি কার্ব্ব, সাল্ফার।

—, ছিঁড়িয়া ফেলাবৎ :—আর্ণিকা, আর্সেনিক্, বেল্, ব্রাই, বেঞ্জ-এসিড, ক্যামো, কষ্টিকাম্, কল্চিকাম, ফেরাম্, কেলি-কার্ব্ব, ল্যাকেসিস্, লাইকো, মার্ক-সল্, পাল্স্, হ্রাস্, সাল্ফ, জিঙ্কাম্।

—, মোচড়ানবৎ Twisting :—জিঙ্কাম্।

বেদনায় বোধ হয় যেন স্ফীতি হইয়াছে :—ল্যাকেসিস্।

বেদনা, **হঠাৎ** আইসে ও **হঠাৎ** যায় :—বেল্, কার্ব্বলিক্-এসিড।

ফুলা গিয়াছে, অথচ ভিতরে বেদনা আছে :—অরাম্ মি।

বাহুতে শীতবোধ—ঐ শীত সহস্র আবরণেও যায় না :—স্যাঙ্গুইনেরিয়া।

লাম্বো-সেক্রাল্ ও ক ক্সিক্স প্রদেশে খিলধরা :—বেল্।

ফাইব্রাস্ টিস্যু,সন্ধিস্থান ও স্নায়ু আবরক ঝিল্লী আক্রান্ত হইলে :—হ্রাস্-টক্স।

বাহু ও উরুদেশে Lame-feeling খঞ্জতাবোধ :—ককিউলাস্।

অধঃশাখায় খঞ্জতাবোধ :—কাষ্টকাম্, ফস্ফরাস্।

সমস্ত শাখায় extremities বেদনা :—চায়না।

উরুর পশ্চাতে, বোধ হয় যেন ফুলিয়াছে :—ল্যাকেসিস্।

সন্ধির স্ফীতি, উত্তাপ ও Induration কাঠিন্য :—কষ্টিকাম্।

তর্জ্জনী, মণিবন্ধ ও উভয় জানুসন্ধির স্ফীতি ও বেদনা :—ল্যাকেসিস্।

পদাঙ্গুলি ও তাহাদের তলদেশে স্ফীতি ও বেদনা :—গ্র্যাফাইটিস্।

**স্ফীতিবিহীন** Without swelling **বেদনা** :—ফেরাম্-মেটা, ককিউলাস্, একোন, বেল্, হ্রাস্, পাল্স্, স্যালিসিলিক্-এসিড।

**পীড়িত স্থানটি** Affected part স্ফীত ও ঈষৎ লাল বা ফ্যাকাশে :—ব্রাইও, একোন্, আর্সেনিক্, কল্চিকাম্।

—,—, **চক্‌চকে লাল** Shining red :—বেল্।

—,—, **চক্‌চকে সাদা** :—ডিজিটে।

পায়ের পাতার অন্তঃপার্শ্ব Anterior side ফুলা ফুলা :—রুটা।

**দীর্ঘনিশ্বাস**, থাকিয়া থাকিয়া ও ঝাঁকি দেওয়াবৎ :—ট্যারেন্টিউলা।

ঘন ঘন, নিশ্বাস প্রশ্বাস ও তাড়াতাড়ি কথা বলা :—ডিজিটেলিস্।

—,—,—, যেন হাঁপাইতে থাকে :—কলোফাইলাম্।

বুকে খিচ্‌খিচে, সূচীবিদ্ধবৎ বেদনা Stitching pain in the chest :—ব্রাইও।

**পেটফাঁপা** সহ **শ্বাসকষ্ট** :—লাইকোপোডিয়াম।

রাত্রি দুই প্রহর অন্তে Obstructing দম্ আটকানবৎ নিশ্বাস :—স্পঞ্জিয়া।

নিউমোনিয়া, প্লুরিসি ও মস্তিষ্কের ঝিল্লীর প্রদাহ ইত্যাদি **উপসর্গ** :—ব্রাইওনিয়া, মার্ক-সল।

বাতে **হৃৎপিণ্ড** Heart আক্রান্ত :—আর্সেনিক, ব্রাইওনিয়া, ক্যাক্টাস, কল্‌চিকাম, ক্যাল্‌মিয়া, কলিঞ্জো, মার্ক, স্পঞ্জিয়া।

—,—,—, এণ্ডো-কার্ডাইটিস ও পেরি-কার্ডাইটীস :—প্ল্যাটিনা, স্পাইজি, ভিরেট্রাম-ভিরিডি।

—,—,—, ভাল্‌ভের পীড়া :—ল্যাকেসিস, লিথি-কার্ব্ব।

ক্ষুদ্র ও সহজে চঞ্চল নাড়ী :—ডিজিটেলিস। (নাড়ী মৃদু :—ক্যাল্‌মিয়া)।

**হৃৎকম্পন** :—কল্‌চিকাম, লাইকো, প্ল্যাটিনা, ট্যারেন্টিউলা।

বুকের ভিতর কেমন কেমন করে ও তৎসহ দুর্ভাবনা :—একোন, আর্স।

হৃৎপিণ্ডের অবসাদক ক্রিয়া :—ল্যাকেসিস।

মূত্রত্যাগের ও ঋতুর সময়ে ও পূর্ব্বে হৃৎপিণ্ডে বেদনা :—লিথি-কার্ব্ব।

**হৃৎপিণ্ড**, যেন লৌহ বেড়ীতে ধৃত :—ক্যাক্টাস।

হৃৎপিণ্ডের নিম্নস্থানে দিবা রাত্রি চাপিয়া ধরাবৎ :—আর্ণিকা।

## আনুষঙ্গিক উপসর্গাদি Accompaniments :—

সদা ভুল, চিন্তা-শক্তির হ্রাস ; বৃদ্ধ বয়স :—লাইকো।

ডিলিরিয়াম্‌ :—কলোফাইলাম্‌।

মৌনভাব সহ বিমর্ষতা :—স্যাবাইনা।

**স্বভাব**, উত্তেজিত ও রাগী :—ক্যামো, এমোনি-ফস, ব্রাইও।

—, নম্র, স্থিরভাব, ও ক্রন্দনশীল :—পাল্‌স্‌।

স্নায়বীয় উত্তেজনা :—এপোসাইনাম্‌-এণ্ড্রো, কলোফাইলাম্‌।

**ছট্‌ফটানি** :—আর্স ও হ্রাস। (ব্যাকুলতা—একোন্‌,আর্স,প্ল্যাটিনা)।

**মাথাঘোরা** :—লাইকো, ফস্ফরাস। (মাথায় রক্তাধিক্য :—লাইকো)।

দব্‌দবে মাথা বেদনা :—বেল্‌। (মস্তিষ্কের ঝিল্লীর প্রদাহ :—মার্ক-সল্‌)।

কাণে কম শুনে Defective hearing ও শোঁ শোঁ শব্দ :—কেলি-কার্ব্ব।

**মুখ** ফ্যাকাশে :—চায়না, পাল্‌স। (মুখ সহজে লাল হয় :—ফেরাম্‌।

সমস্ত শরীর ফ্যাকাশে :—ডিজিটে।

ভ্রূ ও নাকের উপর পুরাতন আঁচিল্‌ :—কষ্টিকাম্‌।

ক্যারোটিড্‌ ধমনীর স্পন্দন :—বেল্‌।

গলার গ্রন্থিগুলি স্ফীত ও গিলিবার সময় বেদনা :—মার্ক সল্‌।

বগলের বিচিগুলি স্ফীত ও বেদনাযুক্ত :—ফাইটোলেক্কা।

আস্বাদন তিক্ত :—মার্ক-সল, পাল্‌স।

দন্তের মাঢ়ী স্ফীত ও বেদনাযুক্ত, পোকড়া দাঁত ও মুখে দুর্গন্ধ :—মার্ক-সল।

কেবল রাত্রিতে পিপাসা :—এন্টিম-ক্রুড।

**পিপাসাবিহীন** :—পাল্‌সেটিলা।

**অরুচি** :—এমোনি-ফস, ব্রাইও, পাল্‌স।

**বিবমিষা ও বমন** :—এন্টি-ক্রুড। (প্রাতে টক্ উদ্গার :—লাইকো)

যকৃত ও প্লীহাতে বেদনা :—ব্রাইও। **পেটফাঁপা** :—লাইকো।

**কোষ্ঠবদ্ধ** :—নাক্স-ভ, ব্রাইও, লাইকো, এপোসাইন-ম-এণ্ড্রো।

রাত্রিতে ভেদ :—কেলি-কার্ব্ব।

বার বার নিদ্রাভঙ্গ ও প্রস্রাবের চেষ্টা ও তাহাতে জ্বালা :—কেলি-কার্ব্ব।

পুনঃ পুনঃ প্রস্রাব :—কলোসিস্থ। (মুত্রাভাব Suppression :—ডিজিটে)।

প্রস্রাব Scanty অল্প :—নাক্স-ভ।

ফ্লেক্সার flexor পেশীর সঙ্কোচন :—কষ্টিকাম্।

মস্তক পশ্চাতে ও পার্শ্বে jerks ঝাঁকি দেওয়া সহ বক্র :—ট্যারেণ্ট্।

অধঃশাখাচর ঝাঁকি দিয়া উঠে :—জিঙ্কাম।

পীড়িত শাখা ঝাঁকি দিয়া উঠে :—ভিরেট্রাম-এল্‌ব। (পদকম্পন :—জিঙ্কাম)

**অসহ্য বেদনা** :—নাক্স ভ। (**দুর্ব্বলতা** :—চায়না, মার্ক-সল)।

**শীর্ণতা** :—এমোন-ফস। **মূর্চ্ছা** Fainting :—আর্সেনিক।

**অস্থিরতা** :—একোন, আর্স, ব্রাইও, হ্রাস, মার্ক-সল।

বিছানায় গড়াগড়ি যায় Tosses up in the bed :—ক্যামো।

**অনিদ্রা** :—এমোনি-ফস, এপোসাইন-এণ্ড্রো, মার্ক-সল, সাল্‌ফ।

অনবরত এপাশ ওপাশ করা constant tossing :—ম্যাঙ্গেনাম।

পীড়িত অঙ্গ না নাড়িয়া থাকিতে পারে না :—ব্রাইও।

নড়িতে চড়িতে চাহে না :—ব্রাইও। **শয্যা শক্তবোধ** :—আর্ণিকা।

শীত ও উত্তাপ একত্রে :—আর্স, মার্ক ও নাক্স ভ।

**মাথা উত্তপ্ত ও পা ঠাণ্ডা** :—সাল্‌ফার।

শীত ও কম্প :—কেলি-কার্ব্ব। (গা ঠাণ্ডা :—কলোসিন্থ)।

কেবল বামদিকে শীত :—পাল্‌স।

শীত ও ঘর্ম্ম এবং আভ্যন্তরিক উত্তাপ Inte: nal heat :—মার্ক-সল্।

থাকিয়া থাকিয়া গরমবোধ ও শীত :—কল্‌চিকাম।

চর্ম্ম শুষ্ক :—একোন্, বেল্, কল্‌চিকাম, লাইকো।

ঘাম, মাথায় গরম Hot sweat :—ক্যামো।

—,—, গরম ঘাম ও পা ঠাণ্ডাই:—ক্যাল্ক-কার্ব্ব। (টক ঘাম্:—ব্রাইও, রুটা)।

—, অনাবৃত স্থানে Uncovered parts :—থুজা।

—, আবৃত স্থানে :—একোন্।

ঘর্ম্মে উপশম হয় না :—মার্ক-সল্, ল্যাকেসিস্।

—, উপশম বোধ :—এপিস্; নাক্স ভ।

সহসা ঘাম হয় ও যায় :—কল্‌চিকাম্।

ঘর্ম্ম হওয়া স্বভাব Tendency :—মার্ক-সল্, ক্যাল্ক-কার্ব্ব।

বৃদ্ধি, সন্ধ্যায়ঃ—লিডাম্

—, সন্ধ্যা ও রাত্রে :—পাল্‌স।

—, কেবল রাত্রে :—বেল্, ক্যামো, আইওড্, লিডাম্, লাইকো, ম্যাঙ্গেনাম্, মার্ক-সল্, হ্রডো, ফাইটো।

—, ঘর্ম্মবশতঃ :—ল্যাকেসিস্ মার্ক।

ঘর্ম্মে রোগের শান্তি, কিন্তু ঘর্ম্মের পরবড়ই দুর্ব্বল হয় :—আর্সেনিক।

ঘর্ম্মের পর After sweat পীড়ার বৃদ্ধি হইলে : —টিলিয়া-ইউরো।

বৃদ্ধি সাময়িক—যথা, একদিন অন্তর বৃদ্ধি :—আর্সেনিক্।

( মাঝে মাঝে হ্রাস ও বৃদ্ধি :—চায়না )।

—, শয়ন করিলে :—ফেরাম্, ভিরেট্রাম্-এল্‌বাম্।

—, গাত্রে বস্ত্র আবরণ দিলে :—ফেরাম্, লাইকো।

—, শয্যায় শয়ন ও তাহাতে গরম হইলে :—আর্ণিকা।

—, গরম ঘরে Warm room :—পাল্‌স্, স্যাবাইনা।

—, নিদ্রার পর After sleep :—ল্যাকেসিস্।

—, ঠাণ্ডা বাতাসে Cold air :—কষ্টিকাম্, ডাল্কামেরা, ফস্।

—, ঠাণ্ডা ও ভিজা হাওয়ায় :—ক্যাল্ক-কার্ব্ব এবং ক্যাল্ক-ফস্, মার্ক—সল্, ফাইটো।

**বৃদ্ধি**, গরমের পর ঠাণ্ডা পড়িলে :—ডাল্কামেরা।

—, **অতি সামান্য নড়িলেও** :—আর্ণিকা, বেল, ব্রাইও, সিমিসিফিউগা, গুয়েইকাম্, ম্যাঙ্গেনাম্, স্যালিস্যালিক্-এসিড, স্যাঙ্গুনেরিয়া।

—, সামান্য ঝাঁকিতে jerking :—স্যালিস্যালিক্-এসিড,।

—, সঞ্চালনের প্রথম আরম্ভে On first moving :—হ্রাস-টক্স।

( নড়িবার চেষ্টা হেতু, কাঠ বমি ও ঠাণ্ডা ঘর্ম্ম :—এন্টি-টার্ট )।

( মনে হয় নড়িলে বেদনা বৃদ্ধি হইবে, কিন্তু হয় না :—ক্যাল্ক-ফস্ )।

—, কথা কহিলে :—বেল্।

—, কঠিন মলত্যাগকালে :—নাক্স-ভমিকা।

—, **বসিলে** পীড়ায়, বসিলে আর উঠিতে পারে না :—বেল্।

—, স্থির অবস্থায় :—হ্রাস, হ্রডো।

—, স্পর্শে :—বেল্, ম্যাঙ্গেনাম্।

—, স্পর্শ করিবে এই আশঙ্কায় :—অর্ণিকা, চায়না।

**উপশম** শয্যার উত্তাপে :—কষ্টিকাম্।

—, বাহ্য উত্তাপ প্রয়োগে :—আর্স, হ্রাস-টক্স, হিপার-সাল্ফ।

—, গাত্রের আবরণ খুলিলে :—লাইকো, পাল্‌স্।

—, ঠাণ্ডা ঘরে, ঠাণ্ডা বাতাসে :—পাল্‌স, স্যাবাইনা।

—, শীতল জল পানে :—পাল্‌স্।

—, শয্যা হইতে উঠিয়া পা ঝুলাইয়া বসিলে ঃ—ভিরেট্রাম্,—এলবাম্।

—, **পার্শ্ব পরিবর্ত্তনে** :—পাল্‌সেটিলা।

—, চলিয়া বেড়াইলে on walking :—ফেরাম্, ভিরেট্রাম্।

—, নড়িয়া বেড়াইলে on moving :—হ্রডো, পাল্‌স্।

—, ক্রমাগত নড়িয়া বেড়াইলে :—হ্রাস-টক্স।

—, ঘর্ম্ম হইলে :—নাক্স-ভমিকা।

**কারণ হইলে**, অতি কঠিন পীড়া, **রক্তক্ষয়** :—চায়না।

—,—, **ঠাণ্ডা শীতল বাতাস** ঃ—একোনাইট্।

—,—, জলে ভিজা, ঠাণ্ডা লাগা ও ঝড় হওয়া :—হ্রডো।

—,—, স্নান অথবা অত্যধিক পরিশ্রম :—হ্রাস।

কারণ হইলে, জলে কাজ করা :—ক্যাল্ক-কার্ব্ব।

—,—, গণ্ডমালা ধাতুগ্রস্ত Scrofulous Diathesis :—ক্যাল্ক-কার্ব্ব।

—,—, গণোরিয়া ও সিফিলিস ব্যাধি :—এসিড বেঞ্জোয়িক,থুজা।

—,—, কেবল সিফিলিস্ :—ফাইটো।

—,—,অতিরিক্ত পারদ সেবন:—গুয়েকাম্,আয়োডক্যাকে.।

যখন উপযুক্ত ঔষধ বিফল হয় :—ক্যাম্ফর্।

গাত্রে চর্ম্মরোগ প্রকাশের পর :—ডাল্কামেরা।

হ্রাস-টক্স দ্বারা সম্পূর্ণ আরোগ্য না হইলে :—ক্যাল্ক-কার্ব্ব।

নড়িলে চড়িলে বৃদ্ধি এবং যখন ব্রাইওনিয়া দ্বারা বিশেষ ফল না হয় তখন :—লাইকোপোডিয়াম।

ব্রাইওনিয়া ব্যবহারের পরেও চাপবৎ কঠিন বেদনা :—সাল্ফার্।

আনুসঙ্গিক চিকিৎসা Auxilliary:—পীড়ার সূত্রপাত জানিবামাত্র hot উষ্ণ বস্ত্রে গাত্র আবৃত করিবে, যেন কোন প্রকার ঠাণ্ডা না লাগিতে পারে। আক্রান্ত সন্ধিগুলি যথেষ্ট পরিমাণ ধূনিত তুলা দ্বারা আবৃত করিয়া ব্যাণ্ডেজ করিয়া রাখিবে।

পথ্য—তরুণ রোগের জন্য :—লঘু ও সহজ-পাচ্য পদার্থ দিবে; দুগ্ধ-বার্লি, সাগু, খই, মুগের-যূষ, মসূরের যূষ, আমরা সর্ব্বদা খাইতে দিই। গন্ধভাদালিয়ার ঝোল ও বড়া ইহাতে উপকারী।

পুরাতন বাতে যে আহার সহ্য হয়, আমরা তাহাই এই রোগে খাইতে দিয়া থাকি; কখন দুই বেলা রুটি খাইতে দিই, কখন বা এক বেলা ভাত, এক বেলা রুটি দিয়া থাকি। গাঁইট্ স্ফীত না থাকিলে ভাত দেওয়া হয়।

কাগ্‌জী লেবুর রস ও কমলালেবু এই রোগের পক্ষে ভাল। পুরাতন বাতরোগে—অনেক সময় স্নান বিশেষ উপকারী; কাহারও গরম জলে, কাহারও বা শীতল জলে উপকার দেখা যায়। অনেকে সীতাকুণ্ড প্রভৃতি উষ্ণ প্রস্রবণের জলে স্নান, পুরাতন বাতরোগের পক্ষে বিশেষ মঙ্গলদায়ক বলিয়া থাকেন।

## দ্বিতীয় অধ্যায়।

# গাউট বা গেঁটে বাত। Gout.

**সম-সংজ্ঞা** Synonyms :—পোডেগ্রা podagra ; আর্থ্রাইটিস্।

**রোগ-পরিচয়** Description :—এই রোগ আমাদের দেশে প্রায়ই দেখা যায় না—ইহা বিলাতী রোগ। এই রোগ কখনই শিশুদিগের হয় না—ত্রিশ বৎসরের উর্দ্ধে, প্রায়ই **ধনী** পুরুষদিগের এই রোগ হইতে দেখা যায়। দরিদ্রের poor মধ্যে এই রোগ বিরল। পরিশ্রমশূন্য এবং মদ্য ও চর্ব্ব্য-চোষ্যাদি উপাদেয় দ্রব্যাদি ভোজনকারীরাই এই রোগগ্রস্ত হইয়া পড়েন—( রিউমেটিজ্‌মে ইহার বিপরীত )।

ইহাতে রক্ত মধ্যে ইউরিক্-এসিডের অত্যন্ত আধিক্য দেখা যায়। এই পীড়া তরুণ অবস্থা হইতে প্রাচীনত্বে পরিণত হইলে রোগী অত্যন্ত কষ্ট পায়। পায়ের বৃদ্ধাঙ্গুলির সন্ধিকেই এই রোগে অধিকতর আক্রান্ত হইতে দেখা যায়। অন্যান্য গ্রন্থিও আক্রান্ত হয়, কিন্তু অতি কম। পিতৃপিতামহের এই পীড়া থাকিলে তাহার সন্তান সন্ততিতে এই রোগ হইবার সম্ভাবনা অতি অধিক।

**প্যাথলজী** Pathology :—যে সন্ধি এই পীড়াক্রান্ত হয়—তাহাতে প্রদাহের চিহ্ন দেখা যায়। তাহার অন্তর্ভাগে এবং চতুর্দ্দিকে চা-খড়ির ন্যায় পদার্থ জমাট বাঁধিয়া পড়ে—এই **পদার্থ** ইউরেট অব্ সোডা। এই ইউরেট অব্ সোডা কোন রোগীতে এত অধিক জমাট হইয়া পড়ে যে, তাহাতে সন্ধির অস্থিচয় সংযোজিত হইয়া যায় এবং আর সঞ্চালিত হইতে পারে না ; এই ইউরেট অব্ সোডা যখন সন্ধির সাইনোভিয়েল্ মেম্ব্রেন্ এবং কার্টিলেজ মধ্যে জমাট হয়, তখন গ্রন্থিমধ্যে কড়্ কড়্ শব্দ হয়। অঙ্গুলির দ্বারা টিপিলে এই পদার্থ প্রস্তর-কণাবৎ কঠিন বোধ হয়। টেণ্ডন্, সেলুলার টিসু এবং চর্ম্মে পর্য্যন্ত—এই ইউরেট অব্ সোডা জমাট হইতে দেখা গিয়াছে।

**লক্ষণাদি** Symptoms :—গাউট্ রোগের তরুণ আক্রমণ প্রায়ই এক অতি আশ্চর্য্য ব্যাপার। রোগী বেশ সুস্থ আছে, কোন অসুখ বোধ নাই, আহারান্তে শয়ন করিয়াছে, হঠাৎ নিশীথ সময়ে সে বৃদ্ধাঙ্গুলির যন্ত্রণায় চীৎকার করিয়া

উঠিল ; তাহাতে অকথ্য জ্বালা যন্ত্রণা, ঘণ্টায় ঘণ্টায় ক্রমশঃই যাতনার বৃদ্ধি হইতে লাগিল ; যন্ত্রণায় কোঁকান, গোঁগান, চীৎকার, আছাড়ি পিছাড়ি করিতে লাগিল। বৃদ্ধাঙ্গুলিটি লাল হইয়া ফুলিয়া উঠিল ; অত্যন্ত তৃষ্ণা সহ **জ্বর** প্রকাশ পাইল ; ঘর্ম্ম নাই ; গাঢ়বর্ণের মূত্র ; স্বভাব—খিট্‌খিটে হইল। **প্রাতে** জ্বর ও বেদনার কিছু উপশম হইল ; দিবাভাগ ভাল গেল, পুনরায় রাত্রিতে পূর্ব্ব নিশাবৎ সমস্ত যন্ত্রণা দেখা দিল।

এই প্রকারে সপ্তাহ বা দশ দিন কাটিয়া গেল এবং পীড়া ক্রমে প্রাচীন ভাব ধারণ করিল ; স্ফীত সন্ধিস্থানের চর্ম্ম ঝরিয়া উঠিতে লাগিল ; রোগী ক্রমে সুস্থ হইতে লাগিল।

গাউটের প্রথমাক্রমণ প্রায় এই প্রকারেই হইয়া থাকে। তৎপর সপ্তাহ, মাস, বৎসর, দুই বৎসর ইত্যাদি সময় অন্তে নিয়মিত বা অনিয়মিত প্রকারে পুনরাক্রমণ দেখা দেয়। পুনরাক্রমণ সহ অন্যান্য গ্রন্থিও আক্রান্ত হইতে পারে।

হস্তের অঙ্গুলির সন্ধি আক্রান্ত হইলে তাহার নাম :—**চিরেগ্রা**।

জানুর সন্ধি আক্রান্ত হইলে :—**গণেগ্রা**।

স্কন্ধদেশের সন্ধি আক্রমণকে :—**ওমেগ্রা** বলে।

প্রাচীন আক্রমণে সপ্তাহ কিম্বা এক মাস পর্য্যন্ত তাহার ভোগ থাকিতে পারে। প্রত্যেক নবাক্রমণের পূর্ব্বে প্রায়ই পরিপাক-ক্রিয়ার গোলযোগ দেখা যায়। প্রথম প্রথম আক্রান্ত সন্ধি—কোমল বোধ হয় ; পশ্চাৎ অধিক দিন পরে প্রস্তরবৎ কঠিন হয়। কথিত ইউরেট অব্ সোডা—পাকস্থলী, মস্তিষ্ক এবং হৃৎপিণ্ডের মধ্যে পর্য্যন্ত সংস্থিত হইয়া ভবিষ্যতে বিশেষ বিপদের কারণ হইয়া পড়ে।

**ভাবীফল** prognosis :—ইহা অতি দুরারোগ্য রোগ, কিন্তু ইহাতে সুচিকিৎসা ও পথ্যাদি সম্বন্ধে বিশেষ সাবধান হইলে রোগী বৃদ্ধ বয়স পর্য্যন্ত জীবিত থাকিতে পারে ; তবে আভ্যন্তরিক যন্ত্রাদি আক্রান্ত হইলে—অনেক সময় হঠাৎ বিপদের কথা। গ্র্যাণুলার কিড্‌নী, এথিরোমা বা ধমনীর শিলাপননা-প্রা ( Calcarious Degeneration ), মস্তিকে রক্তস্রাব, ইউরিমিয়া ইত্যাদি **উপসর্গ** এই রোগে **প্রাণনাশক**।

## চিকিৎসা Treatment :—

এই পীড়া আমাদের দেশে প্রায়ই দেখা যায় না। ইহা পাশ্চাত্য দেশীয়

পীড়া। এই পীড়ার প্রধান কারণই—রাজভোগ আহার এবং সর্ব্বদা বসিয়া সময় কর্ত্তন ; সুতরাং তৎসম্বন্ধে বিশেষ সাবধান হইতে হইবে।

গাউটের acute তরুণাক্রমণ সময়ে :—একোন, আর্স, ব্রাইওনিয়া, ক্যাল্ক-কার্ব্ব স্যাবাইনা, সাল্‌ফার বিশেষ ফলপ্রদ।

প্রাচীন গাউট্ রোগে :—এমোনি-ফল্, ক্যাল্ক-কা, কষ্টিকাম্, কলোসিন্থ, গুয়েইকাম্, আইওডিনাম্, লাইকো, ম্যাঙ্গেনাম্, ন্যাট্রাম-মি, স্যাবাইনা, সাইলিসিয়া, সাল্‌ফার্ বিশেষ কার্য্যকারী।

N.B. রিউমেটিজ্‌ম্ মধ্যে যে চিকিৎসা ও ঔষধ লেখা হইয়াছে—তাহা প্রয়োগ করিলে এই পীড়ায় বিশেষ ফল পাইবে।

## তৃতীয় অধ্যায়।

# রিকেটস বা অপুষ্টাস্থি। Rickets.

**সম-সংজ্ঞা** Synonym :—র‍্যাকাইটিস্ Rachitis,

**রোগ-পরিচয় এবং প্যাথলজী** Description & Pathology :—ইহার নামেই একপ্রকার পরিচয় পাওয়া যায়। অস্থি মধ্যে চূর্ণাদি পার্থিব earth পদার্থ যথোপযুক্ত পরিমাণে না থাকাতে অস্থির এই পীড়া জন্মে। এক প্রকার ইরিটেশন্ হেতু অষ্টিও-প্ল্যাস্টিক্ টিসু অতিরিক্তভাবে জন্মে এবং তৎসহ চূণের (Lime) ভাগ কমিয়া গিয়া এই পীড়ার সংঘটন হয়।

ডাক্তার হিজ্‌মান বলেন যে শরীরে ল্যাক্‌টিক্ এসিডের আধিক্যেই এ প্রকার ঘটে (ফস্ফরাসেরও সেই গুণ); খাদ্যে লাইমের (চূণের) ভাগ কম থাকিলেও প্রকৃত রিকেট্ পীড়া জন্মিতে পারে। এই রোগ দুই তিন বৎসর বয়স্ক শিশুদিগের মধ্যেই অধিকতর দেখা যায় এবং এই রোগাক্রান্ত শিশুদের মূত্রে বহুপরিমাণ ল্যাক্‌টিক্ এসিড পাওয়া যায় ; তৃতীয় বৎসরের পর এই পীড়া কদাচিৎ দেখা যায়। পাঁচ বৎসরের পর একটি রোগীও নূতন হইতে দেখা যায় না। এই রোগ গর্ভাভ্যন্তরেও জন্মিতে পারে।

**কারণাদি** Ætiology :—**পৈতৃক দোষ** যথা—টুবার্‌কেল,

উপদংশ রোগ। ঠাণ্ডা, স্যাৎস্যাতে দূষিত বায়ুপূর্ণ স্থানে বাসও এই পীড়ার আদি কারণ মধ্যে গণ্য।

**লক্ষণ** Symptoms :—তরল কাশি ও তরল ভেদ,জ্বর ও অস্থিরতা,বিশেষতঃ রাত্রিতে : মস্তকে ঘর্ম্ম ; অতি late গৌণে দন্তোদ্গম ; এই অবস্থার কিছুদিন পরে অস্থিমধ্যে পরিবর্ত্তন লক্ষিত হয়। দীর্ঘাস্থি সমস্তের অন্তিম ভাগ স্ফীত হইয়া উঠে। এল্‌বো-সন্ধির দুই দিকের অস্থি স্ফীত হওয়াতে, সন্ধি স্থানটি গর্ত্তপানা দেখা যায়। মস্তকের ব্রহ্মরন্ধ্র নিচয় শীঘ্র শক্ত হয় না। অক্সিপিট'ল অস্থিটি—একখানি চাম্‌ড়ার কাগজের ন্যায় বোধ হয়। নিম্নশাখার অস্থি—বহির্দ্দিক পানে বক্র হইয়া, পা দুইখানি ধনুর মত আকার ধারণ করে; বক্ষঃস্থল—দুই পাশে চাপিয়া কপোত-বক্ষের Pegion-Breast আকার ধারণ করে। মেরুদণ্ড —বক্র হইতে থাকে ; স্কন্ধ—দুইটি দুইদিকে উঁচুপানা হইয়া উঠে। মাথার অস্থি —ফুলিয়া বৃহদাকার ধারণ করে। পেটটি—জালার ন্যায় উঁচু হয়। বয়োধিক হইলেও শিশুকে **বামনাকৃতি** দেখা যায়।

কদাচিৎ এই পীড়া তরুণ আকার ধারণ করিয়া—জ্বর, নিউমোনিয়া ইত্যাদি উপসর্গ পীড়া সহ মারাত্মক হইয়া উঠে।

প্রথমাবধি সুচিকিৎসা হইলে রোগের অনেকটা সংশোধন হইয়া যাইতে পারে।

## রিকেট্‌স বা র‍্যাকাইটিস্ চিকিৎসা Treatment :—

অস্থির **স্ফীতি** জন্য নিম্নলিখিত ঔষধাবলী নিতান্ত ফলপ্রদ :—

**ওলিয়াম্ জেকোরিস্ বা কড-লিভার অয়েল** :—ইহা সুগার অব্ মিল্ক সহ বিচুর্ণ ( ট্রিটুরেট ) করিয়া প্রয়োগ করাতে বিশেষ ফললাভ হয়।

N.B. দুই তিন ড্রাম্ করিয়া বা চামচে-পূর্ণ কড্‌লিভার-অয়েল খাইবার কোন দরকার নাই; পূর্ব্বকথিত প্রকারের চূর্ণ ই যথেষ্ট উপকারী।

**বেলেডোনা** :—লাম্বার্ ভারটিব্রার্ বক্রাবস্থা ; টেরা চক্ষু ; পিউপিল্ প্রসারিত। কোন বস্তু গলাধঃকরণ করিতে বেদনা। পেটটি জালার ন্যায় উঁচুপানা।

**ক্যাল্কেরিয়া-কার্ব্ব** :—অতি গৌণে বা ধীরে দন্তোদ্গম। মস্তকে অতি অধিক ঘর্ম্ম। মস্তকের ব্রহ্মরন্ধ্র খোলা অর্থাৎ তন্মধ্যে অস্থি হয় নাই। পেটটি জালার ন্যায় উঁচুপানা। সাদা ফেণাযুক্ত ভেদ। মেরুদণ্ড বক্র। হস্ত ও পদ বিকৃত।

ক্যাল্কেরিয়া-ফস্ :—ক্যাল্ক-কার্ব্ব তুল্য উপকারী। মস্তকের ব্রহ্মরন্ধ্র খোলা, উদরাময়, শীর্ণাকৃতি—এই তিনটি ইহার প্রধানতম লক্ষণ।

N. B. ক্যাল্ক-কার্ব্ব এবং ফস—উভয় ঔষধই য়্যালোপ্যাথি মতের অধিক মাত্রায় প্রয়োগ অপেক্ষা, অল্পমাত্রায় হোমিওপ্যাথি মতের প্রয়োগে অধিকতর ফল-লাভ হইতে দেখা যায়।

ন্যাট্রাম্-মিউ :—পীড়ার প্রথমাবস্থা ; উরুদেশ অতি ক্ষীণ, গ্রীবা ক্ষীণ; এই দুইটি লক্ষণ এই ঔষধের প্রধানতম নির্দ্দেশক। অস্থি অতি অল্পভাবে বক্র হয়।

ফস্ফরাস :—ইহার নিম্ন শক্তি বিশেষ ফলপ্রদ।

পূর্ব্বে পারদের অপব্যবহার হইয়া থাকিলে :— এসাফি, অরাম্, হিপার, আইওডিয়াম্, সাল্ফার বিশেষ ফলপ্রদ।

N. B. য়্যাঙ্গাস্টুরা, এসিড-ফ্লুওরিক্, ল্যাকটিক্-এসিড, লাইকো, মার্ক, মেজিরি, ফস্-এসিড, সিপিয়া, সাইলিসিয়া, ষ্ট্যাফি, সিম্ফাইটাম্, থেরিডিয়ন্ প্রভৃতিও এই অধিকারে বিশেষ উপকারী ঔষধ।

আনুসঙ্গিক উপদেশ Auxilliary :—বিশেষ অনুসন্ধান ও পরীক্ষা করিয়া দেখিবে যে, যে দুগ্ধ শিশু পান করে তাহা উৎকৃষ্ট ও স্বাস্থ্যকর কি না? সাগুজাতীয় (ফেরিনেসাস্ ফুড) খাদ্য—শিশুর পক্ষে এই পীড়ায় ভাল পুষ্টিদায়ক নহে। সুতরাং তাহাকে nutrient পুষ্টিদায়ক অস্থি-পোষক নাইট্রোজেনাস্ খাদ্যই দেওয়া কর্ত্তব্য।

## চতুর্থ অধ্যায়।

# অস্থি-প্রদাহ এবং অস্থির ক্ষয়-রোগাদি।

## DISEASES OF THE BONES.

রোগ-পরিচয় Description :—ইহা অস্থি এবং তন্মধ্যস্থ যে কোন টিস্থর প্রদাহ। আঘাতাদি লাগা, ভাঙ্গিয়া যাওয়া, কোন রাসায়নিক দ্রব্য সহ সংস্পৃষ্ট হওয়া, স্ক্রফিউলা ধাতু, আর্থ্রাইটিস্, স্কার্ভি, উপদংশ, পারদের অপব্যবহার, হঠাৎ চর্ম্মরোগ লুপ্ত হওয়া ইত্যাদি কারণে এই পীড়া হয়।

অস্থির আবরক ঝিল্লীর প্রদাহ হইলে—পেরি-অষ্টাইটিস্ Peri-ostitis বলে।

**লক্ষণচয় Symptoms** :—অস্থিমধ্যে অত্যন্ত বেদনা এই রোগের প্রধান লক্ষণ ; অস্থি ফুলিয়া উঠে, ভারবোধ এবং তন্মধ্যে তাপ লক্ষিত হয়। প্রদাহ অতি বৃদ্ধি হইলে—উপরিস্থ চর্ম্মভাগ লালবর্ণ হইয়া উঠে। বেদনা প্রায়ই রাত্রিতে বৃদ্ধি হয় ( বিশেষতঃ উপদংশ দোষ শরীরে থাকিলে )। এই প্রদাহ হইতে অস্থির কেরিজCaries বা নিক্রোসিস্ Necrosis জন্মিতে পারে।

N. B. "অস্থি প্রদাহ এবং অস্থির ক্ষয় রোগাদি" অধ্যায় মধ্যে অষ্টাইটিস্, কেরিজ, নিক্রোসিস্, এক্জোষ্টোসিস্ ইত্যাদি অস্থি পীড়া বর্ণিত হইল।

**কেরিজ্ Caries** :—ইহাতে অস্থির টিসু অতি সূক্ষ্মভাবে ধ্বংস ও ক্ষয় প্রাপ্ত হইয়া অস্থিমধ্যে ক্ষয় হয়।

**নিক্রোসিস Necrosis** :—ইহাতে কেবল অস্থির কতক ভাগ মরিয়া, ঐ অস্থি হইতে বৃক্ষের মত বল্কলের ন্যায় পৃথক হয় এবং পশ্চাৎ খসিয়া পড়িয়া যায় এবং তন্নিম্নে নূতন আস্থ অঙ্কুরিত হয়।

**এক্জোষ্টোসিস Exostosis** :—অস্থি প্রদাহান্বিত হইয়া তাহা হইতে যে রস ক্ষরিত হয়, তদ্দ্বারা নব অস্থি তদুপরি জন্মিয়া তাহা কঠিন হইয়া উঠে—ইহাকেই এক্জোষ্টোসিস্ বলে।

## অস্থিপ্রদাহ, নিক্রোসিস্, কেরিজ ইত্যাদির চিকিৎসা :—

**ষ্ট্যাফাস্ট্রো়া** :—কেরিজ, বিশেষতঃ দীর্ঘাস্থি সমূহের ; কাফি খাইতে নিতান্ত স্পৃহা ; ( তোমরা রোগীকে কখনই কাফি খাইতে দিবে না )। সহজেই উত্তেজিতমনাঃ, সামান্য কারণেই ক্রুদ্ধ হইয়া উঠে।

**আর্সেনিক** :—শাখা সমস্তের অস্থি মধ্যে ভয়ানক বেদনা—বোধ হয় যেন মূষিকে দংশন করিতেছে, কিম্বা কষ্টে ছিদ্রকারক শলাকা দ্বারা কেহ অস্থি মধ্যে ছিদ্র করিতেছে। হঠাৎ শয্যাশায়ী অবস্থা, তৎসহ অস্থিরতা এবং শীর্ণাবস্থা।

**এসাফিটিডা** :—স্ক্রুফিউলা ধাতুবিশিষ্ট ব্যক্তির অস্থিপ্রদাহ এবং caries কেরিজ। পারদের abuse অপব্যবহারের পর বিশেষ ফলপ্রদ। স্থানটি—স্ফীত ও নীলাভ রক্তবর্ণ হইয়া উঠে। ক্ষত—ঐ ক্ষতের ধার নীলাভ ও শক্তপানা ; ক্ষতে স্পর্শ করিলে ভয়ানক বেদনা অনুভূত হয় ; উহা হইতে পাত্‌লা দুর্গন্ধময়

পূঁজ নিঃসৃত হয়। পাকস্থলীর উপরিভাগে তন্নিম্নস্থ রক্তাবহা নাড়ীর উল্লম্ফন (pulsation) দৃষ্ট হয় এবং উহা হস্তস্পর্শেও অনুভূত হয়। খিট্‌খিটে বা ক্রুদ্ধভাব।

**ওলিয়াম জেকোরিস্ বা কড্‌ লিভার অয়েল :—** স্ক্রফিউলা ধাতুগ্রস্ত ব্যক্তির নানাবিধ অস্থির পীড়া, দীর্ঘাস্থিদিগের অন্তর্ভাগের পীড়া। নালী-ঘা—ইহার মুখের ধার উচ্চ; এই ঘা হইতে সহজেই রক্তপাত হয় এবং উহা হইতে পাতলা, বা তুলার আঁসের ন্যায় পূঁজ নির্গত হয়; এই পূঁজের গন্ধে বমনোদ্রেক হয়।

**অরাম্ :—** নাসিকার মধ্যস্থ অস্থির কেরিজ; তাহা হইতে পূঁষ, রক্ত এবং দুর্গন্ধ নির্গত হইতে থাকে। গালের bone অস্থির কেরিজ। পারদের অপব্যবহার হেতু মস্তক ও অন্যান্য অস্থির এক্‌জোষ্টোসিস্ এবং তাহাতে ছিদ্র হইয়া যাওয়াবৎ বেদনা।

**অরাম্-মিউরিয়েটিকাম্ :—** এলোপ্যাথিক ঔষধাদি সেবনের পর বামদিকস্থ ম্যালিওলাস্ Malliolus অস্থির কেরিজ।

**বেলেডোনা :—** স্ক্রফিউলা ধাতুবিশিষ্ট ব্যক্তির গ্ল্যাণ্ডের বিবৃদ্ধি; মুখের কোণে ক্ষত ও তাহাতে ক্রাষ্ট Crust বা মামড়ী পড়া ( চটা পড়া ) এবং তাহাতে palate প্যালেট অস্থির কেরিজ।

**ক্যাল্‌কেরিয়া-কার্ব্ব :—** অষ্টাইটীস ostitis বা অস্থি-প্রদাহ এবং তাহাতে স্ফীতি। স্ক্রফিউলা ধাতুবিশিষ্ট লোকের নিক্রোসিস। উদরাময়; পেটটি—মোটা এবং উঁচুপানা। শুষ্ক, শীর্ণাবস্থা।

**ক্যাল্কেরিয়া-ফস :—** প্রায়ই ক্যাল্ক-কার্ব্ব ঔষধের ধর্ম্মাক্রান্ত; তবে অস্থি ভগ্ন হইয়া, যথাসময় যোড়া না লাগিলে এই ঔষধে বিশেষ ফল পাইবে।

**চায়না :—** বহুল পরিমাণে পূঁযোৎপত্তি।

**ফ্লুওরিক্-এসিড :—** উপদংশ রোগ, কিম্বা পারদের অপব্যবহার হেতু কেরিজ। টেম্পোরেল অস্থির কেরিজ।

**আইওডিয়াম্ ও লাইকোপোডিয়াম :—** এই অধিকারের উত্তম ঔষধ।

**মার্ক :—** অস্থির প্রদাহ, কেরিজ; অস্থি ভগ্ন হইয়া যাওয়ার ন্যায় বেদনা।

**মেজিরিয়ম** :—পেরি-অষ্টাইটিস্ এবং অস্থির স্ফীতি—বিশেষতঃ টিবিয়া অস্থির ; রাত্রিতে অস্থিমধ্যে ভয়ানক বেদনা।

**নাইট্রিক-এসিড** :—উপদংশ জনিত পীড়া, বিশেষতঃ পারদের অপ-ব্যবহার হইলে।

**ফস্ফরাস** :—মস্তকের অস্থির ( করোটির ) স্ফীতি ও প্রদাহ ; তাহাতে ভয়ানক বেদনা—বিশেষতঃ রাত্রিতে। গ্রীবাদেশের গ্ল্যাণ্ড সমূহের—স্ফীতি ও বিবৃদ্ধি। টক্ উদ্গার উঠা ও বমন। মুখ, বুক এবং পাকস্থলী মধ্যে জ্বালা। কোষ্ঠবদ্ধতা। শীর্ণাবস্থা। মাথা উঠাইতে মূর্চ্ছা। limbes শাখাসমস্তের দুর্ব্বলতা সহ তাহাদের খঞ্জাবস্থা।

**এসিড-ফস** :—অস্থির প্রদাহ ; আঘাত লাগা হেতু অষ্টাইটিস্ ( প্রদাহ ) ; অস্ত্র দ্বারা অস্থি তুলিয়া ফেলা সত্ত্বেও তন্মধ্যে কষ্ট জনিত একপ্রকার অবস্থাবোধ।

**রুটা** :—আঘাত লাগা হেতু পেরি-অষ্টাইটিস্ ও তজ্জনিত বেদনা এবং তৎসহ ইরিসিপেলাস্।

**সাইলিসিয়া** :—অস্থির নানাবিধ পীড়াতে ইহা এক অমূল্য ঔষধ ; বিশেষতঃ এতৎসহ নালী ঘা, তাহাতে thin পাতলা পূঁয এবং পূঁযে অস্থির ধ্বংসকণাচয় বর্ত্তমান থাকিলে।

**ষ্ট্যাফিসেগ্রিয়া** :—ফ্যালাংসের phallanges অর্থাৎ অঙ্গুলির অস্থি-সমূহের প্রদাহে ইহা অতীব উপকারী।

**সাল্ফার** :—পারদের অপব্যবহার কিম্বা কোন প্রকার চর্ম্মরোগ বা খোস পাঁচড়া বসিয়া গিয়া, এতাদৃশ পীড়া জন্মিলে ইহা উৎকৃষ্ট ঔষধ।

**থেরিডিয়ন্** :—এই অধিকারের একটি অতি good উৎকৃষ্ট ঔষধ বলিয়া অনেকে ইহার উল্লেখ করেন।

## পঞ্চম অধ্যায়।

# হিপ্ সন্ধির পীড়া। Hip Disease.

**সম-সংজ্ঞা** Synonyms :—কক্স্যাল্‌জিয়া Coxalgia ; কক্স্ আর-থ্রোকেছি Cox-arthrocace।

**রোগ-পরিচয়** Description:—যে সন্ধিতে নিম্নশাখা body কাণ্ডদেশ সহ সংলগ্ন আছে তাহাকে **হিপ্ সন্ধি** বলে। এই সন্ধির পীড়া—প্রায় তৃতীয় হইতে সপ্তম বর্ষ মধ্যেই অধিক দেখা যায়। এই পীড়া ঐ সন্ধি নির্ম্মাপক অস্থি-গুলির মধ্যে প্রদাহ ও পূঁজ এবং নিক্রোসিস্ ভাবে দেখা দেয়। এই পীড়ায় ঐ সন্ধির রাউণ্ড লিগামেণ্টে, ক্যাপ্সিউলে, কিম্বা সন্ধির নিকটস্থ প্রদেশে য়্যাব্‌সেস্ বা স্ফোটক হইয়া পূঁয নির্গত হইতে থাকে।

ইহাতে রোগী বহুদিন শয্যাগত থাকে। অনেকের পা খানি জন্মের মত অকর্ম্মণ্য হইয়া যায়। অনেকে দুই, তিন বা চারি বৎসর ভুগিয়া অবশেষে মৃত্যুমুখে পতিত হয়। ইহাতে রোগী পা খানি সোজা করিতে পারে না; কিন্তু যে রোগীর পা খানি সোজা থাকে, আর সে তাহা গুটাইতে পারে না।

**কারণ** Ætiology :—পৈত্রিক উপদংশ এবং টুবারকেল্ পীড়া, স্ক্রফিউলা আদি শারীরিক স্বধর্ম্ম, এই সমস্তই এই রোগের **মূল** কারণ। তবে আঘাত লাগা, ঠাণ্ডা লাগা ইত্যাদি **উদ্দীপক** Exciting কারণ মাত্র।

আশ্চর্য্যের বিষয় এই যে, দুই দিকের হিপ্ প্রায় কখনও আক্রান্ত হয় না।

কিন্তু এই পীড়া সহ সোয়াস্ য়্যাব্‌সেস্ psoas-absess, অপ্‌থাল্‌মিয়া, পাল্‌মোনেরী থাইসিস্, লিম্ফেটিক্ গ্ল্যাণ্ডের অপজননাবস্থা ইত্যাদি দেখা যায়।

**লক্ষণচয়** Symptoms :—এই পীড়ার সচরাচর তিনটি অবস্থা।

(১) **প্রথম অবস্থায়**—পীড়ার সূত্রপাতে জানু মধ্যে (বিশেষতঃ ইহার অন্তর্দ্দেশে) বেদনা অনুভূত হয়; এই বেদনা চলিতে বৃদ্ধি পায়—সুতরাং শিশু চলিবার বেলায় খোঁড়াইয়া বা থামিয়া থামিয়া চলে। এই বেদনা রাত্রিতেও বৃদ্ধি পায় এবং তৎসহ পা'খানি আক্ষেপ সহ লাফাইয়া উঠিতে থাকে, তাহাতে নিদ্রার বিশেষ ব্যাঘাত হয়। জানু মধ্যে এই প্রকার বেদনা হয়, কিন্তু জানুতে পীড়ার প্রদাহাদি কোন চিহ্ন লক্ষিত হয় না!! ইহাতে আশ্চর্য্যান্বিত হইও না।

এই পীড়া সহ প্রায়ই ব্রঙ্কাইটিস বর্ত্তমান থাকে এবং কখন কখন প্লুরিসিও দেখা যায়। দুইদিকের ফুসফুস মধ্যে নিউমোনিয়া হইলে তাহাকে—"ডবল নিউমোনিয়া Double Pneumonia বলে।

**লক্ষণ Symptoms**—কোন কোন রোগীতে রোগাক্রমণের পূর্ব্বে শরীরটি যেন কেমন কেমন করে—কিছুই ভাল লাগে না। হঠাৎ শীত ও কম্প হইয়া জ্বর হয়, রোগী নিতান্ত শয্যাশায়ী হইয়া পড়ে। এতৎসহ বমন, পার্শ্ব-বেদনা, শ্বাসকষ্ট, নানাবিধ স্নায়বীয় লক্ষণ, যথা—শীরঃপীড়া, অস্থিরতা, ডেলিরিয়াম্, তন্দ্রা, অচৈতন্যবস্থা, কনভাল্শন (শিশুদের), অক্ষুধা ইত্যাদি উপসর্গ দেখা যায়।

**শ্রেণীবিভাগ** classifications :—নিউমোনিয়ার লক্ষণচয় (১) **স্থানিক** এবং (২) **সার্ব্বাঙ্গিক** এই দুই শ্রেণীতে বিভক্ত।

**(১) স্থানিক** Local লক্ষণচয়—পার্শ্ববেদনা,জ্বরের সঙ্গে সঙ্গেই দেখা যায়, কখন বা কিছুদিন পরেও লক্ষিত হয়; বেদনার স্থান—অধিকাংশ স্থলে মেমারি-প্রদেশে, এগ্‌জিলারি-প্রদেশে বা তন্নিম্ন প্রদেশ, কিম্বা পৃষ্ঠদিকে ইনফ্রা-স্কেপুলার-প্রদেশ; মোটের উপর **বেদনার স্থান বক্ষের পার্শ্বদেশ**—যাহা হইতে **পার্শ্ববেদনা** নাম হইয়াছে। বেদনা—যেন চিড়কুমারাবৎ বা ছুরিকাঘাতবৎ বোধ হয়; কাশিলে কিম্বা গভীর ভাবে নিশ্বাস টানিয়া লইলে বা চাপ দিলে বেদনার বৃদ্ধি হয়।

**শ্বাসকৃচ্ছ** Dyspnoea—নিশ্বাসপ্রশ্বাসে কষ্ট একটি গুরুতর লক্ষণ; ইহা রোগের অতি প্রথম অবস্থাতেই টের পাওয়া যায়; সুচতুর চিকিৎসক জ্বর সহ নিশ্বাসপ্রশ্বাসে কষ্ট দেখিয়াই কালবিলম্ব না করিয়া বক্ষঃপরীক্ষা করিয়া দেখিবেন; নিশ্বাসপ্রশ্বাস ঘন ঘন, অগভীর ও অপূর্ণ; এতৎসহ কথা বলাতে কষ্ট ও নাসিকার পক্ষদ্বয়ের উঠাপড়া লক্ষিত হয়। নাড়ীর গতির সহিত, নিশ্বাসপ্রশ্বাসের আর সমতা থাকে না; মিনিটে শ্বাসপ্রশ্বাস ৩০।৬০।৮০ পর্য্যন্ত হইতে দেখা যায়। শ্বাসকৃচ্ছ হেতু—রোগী অনেক সময় শয়ন করিতে না পারিয়া সোজা ভাবে বসিয়া থাকে।

**কাশি Cough** :—কাশি প্রায় এতৎ সঙ্গে সঙ্গে উপস্থিত হয়; কাশি তত ভয়ানক Serious হয় না বটে, কিন্তু উহা—Short খর্ব্ব, খক্ খকে

Hacking ; কাশির উদ্বেগ attack সময়ে উঠিয়া বসা getti ngup কঠিন। গভীর নিশ্বাস গ্রহণে—কাশির উদ্বেগ আক্ষেপ সহ আরম্ভ হয়, তাহা দমন করিয়া চাপিয়া রাখা কঠিন। শীঘ্রই কাশি সহ শ্লেষ্মা উঠিতে থাকে।

উদ্গীর্ণ শ্লেষ্মা (Expectoration গয়ের) ঃ—কি প্রকার হয় এখন তাহাই দেখা যাউক ; উহা প্রায়ই ফেনিল হয় ; শ্লেষ্মা গাঢ় এবং আঠাপানা হয়, শ্লেষ্মার বর্ণ Rusty অর্থাৎ লৌহোত্থিত মরিচার ন্যায় লালপানা (পাটকিলে বর্ণ) অথবা নানাবিধ প্রকারের লালবর্ণ দেখা যায়; রোগের উপশম সহ এই বর্ণ পরিবর্ত্তিত হইয়া হলুদপানা হয় এবং ক্রমে সাধারণ গয়েরের ন্যায় বর্ণহীন হয়। প্রশ্বাস পরিত্যক্ত বায়ু প্রায় শীতল বোধ হয়।

বিশেষ দ্রষ্টব্য ঃ—এই স্থলে পার্শ্ববেদনা, শ্বাসকৃচ্ছ্র, এবং কাশি এই তিনটি লক্ষণের বিষয় বর্ণিত হইল। পার্শ্ববেদনা অনেক রোগীতে থাকে না, বা সামান্য থাকে (গুপ্ত নিউমোনিয়াতে)। অনেক সময় গয়েরের বর্ণ—স্বাভাবিক ব্রঙ্কাইটিসের বর্ণের ন্যায় হয়, অথবা অনেক সময় শুষ্ক পক্ক কুলের (বড়ই) বর্ণবৎ দেখায়; কোন সময় গয়েরে পিত্তের নানাবিধ বর্ণ দেখা যায়। (গয়ের বা "কাশ" শব্দে—শ্বাসযন্ত্রাদি নিঃসৃত শ্লেষ্মা বুঝিবে)।

অণুবীক্ষণ যন্ত্র দ্বারা Sputer গায়ের পরীক্ষা করিলে—তন্মধ্যে "ডিপ্লোকক্কাস নিউমোনিই Ciplococcus Pneumoniae নামক অণুদেহীচয়, এপিথিলিয়াম, রক্তকণা, জলকোষাণুচয়, বর্ণকণাচয়, চর্ব্বির কণা, পূযকণা ইত্যাদি শ্লেষ্মা সহ মিশ্রিত দেখা যায়। রাসায়নিক Chemical পরীক্ষায়—গয়ের মধ্যে মিউসিন, য়্যালবুমেন, শর্করা, লবণ, এক প্রকার অম্ল acid ইত্যাদি পাওয়া যায়।

(২) সার্ব্বাঙ্গিক General লক্ষণচয় ঃ—মধ্যে জ্বর এবং দুর্ব্বলতা ও শয্যাগত অবস্থাই প্রধান।

জ্বর Fever—জ্বরের উত্তাপ ১০২. হইতে ১০৩. ডিগ্রী পর্য্যন্ত দেখা যায়; কখন কখন ১০৭।১০৯. পর্য্যন্ত হইয়া থাকে—এতাদৃশ স্থলে রোগীর জীবন সঙ্কটাপন্ন। কোন কোন রোগীতে রেমিটেণ্ট ভাবে জ্বর দিবারাত্র ভোগ করে; কোন কোন রোগীতে প্রাতে সম্পূর্ণ বিজ্বর হয় এবং মধ্যাহ্নকাল হইতে জ্বর আরম্ভ হয়। এতৎসহ প্রায়ই ঘর্ম্ম দেখা যায় না, চর্ম্ম শুষ্ক থাকে, গাত্রদাহ হয়। অনেক সময় জ্বরের তৃতীয় বা চতুর্থ দিনে জ্বর ট দেখা যায়

**নাড়ী Pulse** :—নাড়ী দ্রুত rapid হয়; এই দ্রুততা নিউমোনিয়ার বিস্তৃতি অনুসারে অল্প বা অধিক হয়। সাধারণতঃ ইহার সংখ্যা মিনিটে ৯০ হইতে ১২০ পর্য্যন্ত হইয়া থাকে। নাড়ী—প্রথমতঃ full পূর্ণ, সবল এবং অচাপ্য incompressible থাকে। পরে ইহা দুর্ব্বল, ক্ষুদ্র এবং চাপ্য হইয়া পড়ে; কখন কখন অসম এবং পর্য্যায়যুক্ত দৃষ্ট হয়।

**শ্বাস-প্রশ্বাস Respirations** :—পূর্ব্বেই বলা হইয়াছে যে, শ্বাসপ্রশ্বাস মিনিটে ৩০, ৬০ বা ৮০ পর্য্যন্ত হইয়া থাকে। সুতরাং নাড়ী সহ শ্বাসপ্রশ্বাসের যে সমানুপাত আছে, তাহা আর থাকে না। স্বাভাবিক অবস্থায়—উহাদের সমানুপাত ৩ :: ১ কিম্বা ৪ :: ১ থাকে; কিন্তু এই রোগে ২ :: ১বা ১½ :: ১ হইয়া পড়ে।

**দুর্ব্বলতা Weakness** :—রোগী নিতান্ত শয্যাশায়ী হইয়া পড়ে; প্রায়ই চিৎ হইয়া শুইয়া থাকে; উঠিয়া বসিতে পারে না।

**পরিপাক-যন্ত্রগত লক্ষণ Digestive symptoms** :—জিহ্বা প্রথমতঃ কোমল ও সজল থাকে; পরে জিহ্বা শুষ্ক ও ওষ্ঠ ফাটা ফাটা হয়। কোন কোন রোগীতে বমন, উদরাময়, যকৃতের বিবৃদ্ধি এবং কামল [ন্যাবা] ইত্যাদি দুর্লক্ষণ evil omens দেখা দেয়।

**মস্তিষ্ক-গত cerebral লক্ষণ** :—প্রথমতঃ মাথাবেদনা, অনিদ্রা, অস্থিরতা থাকে। পরে ডিলিরিয়াম্,—সামান্য ভাবে রাত্রিতে দেখা যায়। নিউমোনিয়া সহ দস্তুরমত ডিলিরিয়াম্ অতি শঙ্কাজনক (পাবনা সাতবাড়িয়া-নিবাসী ৺দিগম্বর সাহার স্ত্রীর নিউমোনিয়া সহ ডিলিরিয়াম্ হইয়া মৃত্যু হয়)

**মূত্র urine** :—বর্ণ গাঢ় হয়। ইহাতে লবণের ভাগ অতি অল্প হইয়া যায় কিম্বা কিছুই থাকে না; কদাচিৎ সামান্য অ্যালবুমেন দেখা যায়।

**টাইফয়েড় লক্ষণ tylphoid** :—কোন কোন রোগীতে জীবনী-শক্তির অতীব হীনতা লক্ষিত হয়। এই অবস্থায় জিহ্বা শুষ্ক ও কটাবর্ণ হইতে থাকে, দন্তে সর্ডিস্ পড়ে; ডিলিরিয়াম্, তন্দ্রা, কোমা, কনভাল্‌শন, হস্তাদি কম্পন—এই সমস্ত **টাইফয়েড লক্ষণ** দেখা দেয়। বৃদ্ধ, দুর্ব্বল, অত্যন্ত মাতাল এবং প্রাচীন অন্য কোন পীড়াগ্রস্তদিগের নিউমোনিয়া হইলে, অনেক সময় টাইফয়েড অবস্থা হইতে দেখা যায়। পূঁয জন্মিলে—শীত ও কম্প সহ জ্বর হয়; স্ফোটক ফাটিয়া পূঁয নির্গত হইতে পারে।

হৃৎপিণ্ডগত লক্ষণ cardiac :—হৃৎপিণ্ডের ক্রিয়াহীনতা হেতু মুখমণ্ডল নীলবর্ণ হইতে পারে, ইহার দক্ষিণ কোটর প্রসারিত হইতে পারে ; পাল্‌মোনেরি মধ্যে কোয়েগুলা [ রক্তের ঢেলা বা চাপ coagula ] জন্মিতে পারে।

বক্ষঃ পরীক্ষাগত লক্ষণচয় Physical examinations : –

ডক্তার ষ্টোক্সের অবস্থা :—ইহাতে ফুস্‌ফুসের ধমনীনিচয় মধ্যে রক্তবর্ণ হয়। নিশ্বাসপ্রশ্বাসের স্বাভাবিক শব্দের কর্কশতা ভিন্ন অন্য লক্ষণ টের পাওয়া যায় না।

১। এনগর্জমেণ্ট ষ্টেজ Engorgement stage :—[১] ঘন ঘন নিশ্বাসপ্রশ্বাস সর্ব্ব প্রথমেই লক্ষিত হয়। ( ২ ) বক্ষঃসঞ্চালনের অনেক হীনতা দৃষ্ট হয় ; কারণ প্লুরিসির বেদনা হেতু, পূর্ণমাত্রায় বক্ষঃসঞ্চালনে কষ্টবোধ হয়। (৩) ভোকাল্ ফ্রেমিটাস্ [ বাক্‌জনিত অনুকম্পন ]—বৃদ্ধি পায়। (৪) পার্‌কাশনে প্রায় স্বাভাবিক শব্দ শুনা যায়, তবে কিঞ্চিৎ ডাল্ বা নিরেট শব্দ এই অবস্থায় পাওয়া যায়। (৫) শ্বাসপ্রশ্বাসের শব্দ—ক্ষীণ, দুর্ব্বল, কখন কখন ব্রঙ্কিটিক্ ভাবে শুনা যায়। (৬) ক্রিপিটেশন্, এই অবস্থায় সর্ব্বপ্রধান লক্ষণ। এই লক্ষণ পাইলে অন্য সন্দেহ অতি অল্পই থাকে। ( ৪নং ও ৭নং চিত্র দেখ )।

২। রেড্-হিপাটিজেশন Red Hepatization stage :—এই অবস্থার এবং গ্রে-হিপাটিজেশনের লক্ষণচয় প্রায় সমতুল্য। (১) পীড়িত পার্শ্বটি—একটু স্ফীত বোধ হয়। (২) বক্ষঃসঞ্চালন well ভালরূপ হয় না। (৩) ভোকাল্ ফ্রেমিটাস্—অধিকতর পরিষ্কার শুনা যায়। (৪) পার্‌কাশন্ শব্দ—অধিকতর ডাল্ বা নিরেট বোধ হয়। (৫) শ্বাসপ্রশ্বাসের শব্দ—টিউবুলার বা ব্রঙ্কিয়েল্ ব্রিদিং (ইহা নলের ভিতর ফুৎকার শব্দবৎ)। (৬) ক্রিপিটেশন্—এই অবস্থানে অনেক স্থানে পাওয়া যায়। (৭) ভোকাল্ রেজোনেন্‌স—অধিকতর উচ্চ ভাবে শুনা যায়। (৮) ভোকাল ফ্রেমিটাস—তীক্ষ্ণভাবে উপলব্ধ হয়। শেষোক্ত চারিটি লক্ষণ এই রোগের প্রধান পরিচারক। (৭নং চিত্র দেখ)।

৩। গ্রে-হিপাটিজেশনের Gray-Hedatizates লক্ষণ :—রেড্ হিপাটিজেশনের প্রায় সমতুল্য। ইহাতে "টিউবুলার্ বা ব্রঙ্কিয়েল ব্রিদিং"

পরিষ্কার ভাবে শুনা যায়; কিন্তু ক্রিপিটেশন্ পাওয়া যায় না। (৭নং চিত্র দেখ)।

৪। রেজোলিউশন অবস্থা Resolution stage :—ইহা রোগের উপশম অবস্থা। ইহাতে যকৃতীভূত ফুসফুসের অনুকোটরনিচয়ের অভ্যন্তরস্থ জমাট অপস্রাব তরল অবস্থাপন্ন হয়; তখন "রিডাক্স ক্রিপিটেশন" শ্রুত হওয়া যায়। ইহা শুভ লক্ষণ good omen।

N. B. সৌভাগ্যযুক্ত রোগীর ১ম কিম্বা ২য়া অবস্থা হইতেই রেজোলিউশন্ আরম্ভ হইতে পারে। এই অবস্থা হইলে পীড়া আরোগ্য হইতেছে বুঝায়।

রোগের পরিণতি Termination :—রোগীর অবস্থা অতি খারাপ যাইতেছে, এমন সময় হঠাৎ লক্ষণ ভাল বোধ হইল; অনেক রোগীতেই এ প্রকার দেখা যায়। ৬ষ্ঠ, ৭ম কিম্বা ৮ম দিনে—অনেক রোগীতে শরীরের উত্তাপ, নাড়ীর ও নিশ্বাসপ্রশ্বাসের গতি ১২ হইতে ১৮ ঘণ্টা মধ্যে, প্রায় স্বাভাবিক অবস্থায় আসিয়া পড়ে, জিহ্বা সিক্ত হয়; রোগী নিজের অবস্থা ভাল বোধ করে; এতৎসহ বহুল ঘর্ম্ম দেখা দেয়। কোন কোন রোগীতে উদরাময় আরম্ভ হয়; কাণের বা নাসিকা দিয়া রক্তস্রাব হয়। এই প্রকার ত্বরিত গতিতে রোগের উপশমকে—ক্রাইসিস্ Crisis বলে।

প্রায় অর্দ্ধেক রোগীতে, জ্বর ধীরগতিতে পরিত্যাগ পায়—তাহাকে লাইসিস Lysis বলে। রোগের উপশম সহ, নাড়ী ও নিশ্বাসপ্রশ্বাসের সমানুপাত স্বাভাবিক হইয়া উঠে; তখন উচ্চৈঃ শব্দে "রিডাক্স-ক্রিপিটেশন্" শুনিতে পাওয়া যায়; গয়ের অর্থাৎ শ্লেষ্মার বর্ণ পরিবর্ত্তিত হইয়া, পীতাভ বা হরিতাভ; কিম্বা পূঁযবৎ অবস্থায় পরিণত হয়; শ্লেষ্মাতে তত আঠা থাকে না। ক্রাইসিস অধিকাংশ রোগীতে ৭,৮।১০।১২।১৪।১৫।২১ কিম্বা, ইহাদের দ্বিগুণ বা ত্রিগুণ দিনে হইতে দেখা যায়।

পুনরাক্রমণ Relapse :—কোন কোন রোগীতে দেখা যায়। কোন কোন রোগীর ফুসফুসে গ্যাংগ্রিন্ বা স্ফোটক জন্মে। কোন কোন রোগীতে প্রদাহজনিত অপস্রাব ( Exudation ) শোষিত হয় না এবং কালে উহা যক্ষ্মারোগে পরিণত হয় এবং সঙ্গে সঙ্গে জ্বর প্রায় প্রত্যহ হইয়া থাকে।

প্রায়ই ক্রাইসিস অবস্থায়, কোল্যাপ্স সহ হিমাঙ্গ ও ঘর্ম্ম হইয়া মৃত্যু ঘটিয়া

থাকে। হৃৎপিণ্ডের অবসন্নাবস্থা, দম্ বন্ধ, ফুস্ফুস মধ্যে ইডিমা ইত্যাদি হইয়া মৃত্যু ঘটে। মৃত্যুর পূর্ব্বে, শ্বাসপ্রশ্বাস অতি ঘন ঘন বহিতে থাকে এবং ভয়ানক ভাবে বহু ঘর্ম্ম দেখা দেয়; ক্রমে রোগী অবসন্ন হইয়া পড়ে। ২।৩.৫ হইতে ১০ দিন মধ্যে এবং অষ্টমী, একদাশী, ত্রয়োদশী, চতুর্দ্দশী, পূর্ণিমা, অমাবস্যা ইত্যাদি তিথিতে মৃত্যুসংখ্যা অধিকতর দেখা যায়।

ভাবীফল Prognosis :—শতকরা ১৮ টির মাত্র মৃত্যু দেখা যায়। অনেক রোগী হোমিওপ্যাথিক চিকিৎসায় আরোগ্য লাভ করে; মাতাল ও দরিদ্রদিগের মধ্যে মৃত্যুর সংখ্যা অধিক। রোগের প্রথমে সামান্য ডিলিরিয়াম্; অথবা অতীব ভয়ানক ডিলিরিয়াম্; অবসন্ন ও ক্ষীণ নাড়ী, মুখাদি নীলবর্ণ; ত্বরিতে সমস্ত ফুস্ফুস বা উভয় দিকের ফুস্ফুস আক্রান্ত ( ডবল নিউমোনিয়া ); ফুস্ফুস মধ্যে ইডিমা বা শোথ ইত্যাদি হেতু রোগীর মৃত্যু ঘটে। ফুসফুস মধ্যে গ্যাংগ্রিন্, স্ফোটক ইত্যাদি হওয়া অশুভ লক্ষণ।

উপসর্গ-পীড়া Complications :—প্লুরিসি, পেরি-কার্ডাইটিস, ন্যাবা অর্থাৎ Jaundice জনডিস, প্যারোটাইটিস ইত্যাদি এই রোগ সহ দেখা যায়। অধিকাংশ স্থলেই প্লুরিসি বর্ত্তমান থাকে।

প্যাথলজী Pathology :—ইহা বিশেষ কোন বিষজনিত রোগ। ইহা স্থানীয় রোগ নহে। অনেকে ইহাকে নিউমোনিয়া-জ্বর বলিয়া উল্লেখ করেন। ইহা এপিডেমিক ভাবে বহুলোক এবং এক পরিবার মধ্যে বহু ব্যক্তিকে আক্রমণ করিয়া থাকে। নিউমোনিয়া রোগে ডিপ্লোকক্কাস নিউমোনিই Didplococcus Pneumoniæ নামক অণুদেহীচয় ফুসফুস ও শ্লেষ্মা মধ্যে দেখা যায়—এই জাতীয় অণুদেহীই আধুনিক মতে এই রোগের কারণ বলিয়া গণ্য।

কি প্রকারে ক্রিপিটেশনের উৎপত্তি হয় Cripitaonce its origin :—কেহ কেহ বলেন ফুস্ফুসের অনুকোটরচয়ের মধ্যস্থ এগ্জুডেশনের অভ্যন্তর দিয়া, নিশ্বাস বায়ুর গতি দ্বারা এই ক্রিপিটেশন শব্দ হইয়া থাকে। অপর কেহ কেহ বলেন যে, নিশ্বাস বায়ু প্রবেশ দ্বারা প্রদাহান্বিত ফুস্ফুসের অনুকোটরচয়ের প্রাচীর পৃথক হইবার সময় এই শব্দ হয়।

রোগ-নির্ণয় Diagnosis :—রোগের প্রথমাবস্থায়, কম্প ও গাত্রে

অতীব উত্তাপ হইলে, ইহাকে টাইফয়েড জ্বর, বসন্ত ইত্যাদি হইতে পৃথক করা যায়। এতৎসহ পার্শ্ব-বেদনা এবং ইষ্টক-বর্ণবৎ শ্লেষ্মা মধ্যে ডিপ্লোকক্কাস নামক অণুদেহীচয় থাকিলে, আর ইহার সহ অন্য রোগের ভ্রম অসম্ভব।

পার্‌কাশনে **ডাল্ শব্দ** dull পাইলে নিউমোনিয়া, সঞ্চিত জলযুক্ত প্লুরিসি বা হাইড্রো-নিউমোথোরাক্স—এই তিনটি রোগের একটি হইয়াছে জানিবে।

তবে যদি দেখ যে—এতৎসহ নিশ্বাস-গ্রহণে ক্রিপিটেশন, কথা বলিতে অধিকতর more ভোকাল রেজোনেন্স এবং ফ্রেমিটাস, প্রায়ই শ্বাসপ্রশ্বাসে টিউবুলার-ব্রিদিং পাওয়া যায় তবে তাহা—**নিউমোনিয়া** রোগ জানিবে।

N. B. শেষোক্ত রোগদ্বয়ে এই চারিটি লক্ষণ অতি হীন ভাবে পাওয়া যায়, কিম্বা একেবারেই পাওয়া যায় না।

**তরুণ ক্ষয়কাশি** Acute Phthisis সহ—নিউমোনিয়ার ভ্রম হইলে, অণুবীক্ষণ যন্ত্র দ্বারা অতি সহজে মীমাংসা হইয়া যায়; কারণ প্রথমোক্ত পীড়ায়. উদ্‌গত-শ্লেষ্মা অর্থাৎ গয়েরে "ব্যাসিলাই টিউবারকিউলোসিস" পাইবে এবং নিউমোনিয়া রোগের উদ্গত-শ্লেষ্মাতে **ডিপ্লোকক্কাস** নামক germ অণুদেহী অবশ্য থাকিবে।

## ঘ। ব্রঙ্কো-নিউমোনিয়া বা লবিউলার নিউমোনিয়া।
## LOBULAR OR BRONCHO-PNEUMONIA.

**সম-সংজ্ঞা** Synonyms :—ক্যাটারেল নিউমোনিয়া; ডিসিমিনেটেড Disseminated বা বিচ্ছিন্ন-নিউমোনিয়া।

**রোগ-পরিচয়** Desciption :—পূর্ব্ব বর্ণিত লোবার নিউমোনিয়ার ন্যায় এই পীড়া—ফুসফুসের অনুকোটরনিচয় হইতে আরম্ভ হয় না; পূর্ব্বে ব্রঙ্কাইটিস হইয়া সেই প্রদাহ ফুসফুসের একটি লবিউল অর্থাৎ গুচ্ছ, কিম্বা বহু গুচ্ছস্থ অনুকোটরচয় মধ্যে প্রবেশ করিয়া এই জাতীয় নিউমোনিয়া হয়।

সুতরাং এই ক্ষণ ভাবিয়া দেখ—এই নিউমোনিয়া ফুসফুসের এক, দুই বা বহু স্থানে পৃথক্ পৃথক ভাবে পাইবে; সেইজন্য ইহার একটি নাম "বিচ্ছিন্ন-নিউমোনিয়া"। ইহা একটি মটর প্রমাণ স্থান, কিম্বা মুদ্রা প্রমাণ বা তাহা হইতে প্রশস্ততর স্থান অধিকার করিয়া জন্মে। একটি প্রদাহান্বিত ব্রঙ্কিয়েল

টিউবের অধীন ফুস্‌ফুসের যে যে অনুকোটরচয় মধ্যে প্রদাহ প্রবেশ করে, তাহাতেই নিউমোনিয়া দেখিবে।

মূল কথা ব্রঙ্কাইটিস হইতে যে নিউমোনিয়া জন্মে—তাহাই "ব্রঙ্কো-নিউমোনিয়া"; এই কথাটি clearly পরিষ্কার ভাবে বুঝি। ইহাকে পূর্ব্ববর্ণিত "লোবার্ নিউমোনিয়া" হইতে সম্পূর্ণ পৃথক জানিবে।

( একটি বৃক্ষের ডালে প্রদাহ হইয়া, সেই প্রদাহ তাহার অধীন পত্রনিচয় মধ্যে প্রবেশ করিলে তাহা এই ব্রঙ্কো-নিউমোনিয়ার সহ তুলিত হইতে পারে)।

বৃদ্ধ এবং শিশু উভয়ের মধ্যে এই পীড়া অধিকতর দেখা যায়। ব্রঙ্কাইটিস সহ অধিক দিনের জ্বরে, হঠাৎ অনেক সময় এই পীড়া হইতে দেখিয়াছি; সুতরাং ব্রঙ্কাইটিস সহ জ্বর অধিক দিন থাকিলে, চিকিৎসক সর্ব্বদা বক্ষঃ পরীক্ষা করিয়া দেখিবেন যে, কোন প্রকার নিউমোনিয়া হইয়াছে কিনা? হাম, ডিপ্‌থিরিয়া, হুপিং কাশি, ইন্‌ফ্লুয়েঞ্জা, রেমিটেণ্ট জ্বর, টাইফয়েড জ্বর, বসন্ত ইত্যাদি সহ এই পীড়া উপস্থিত হইতে পারে। বহির্দ্দেশ হইতে কোন পদার্থ বা বাষ্পাদি বক্ষে প্রবেশ করিয়াও এই পীড়া জন্মিতে পারে।

এই জাতীয় নিউমোনিয়া চিনিয়া উঠা অতি দুরূহ; অতি অল্পস্থান ব্যাপী হইলে প্রায়ই ধরা যায় না; অপেক্ষাকৃত অধিকতর স্থান ব্যাপী হইলে—"ক্রিপিটেশন" এবং "ডাল্" শব্দ পার্কাশন দ্বারা টের পাইবে। কোন ব্যক্তির জ্বর ও ব্রঙ্কাইটিস আছে, হঠাৎ তাহার জ্বরের আধিক্য হইলে—এই রোগসম্বন্ধে একটি সন্দেহের কারণ বলিয়া জানিবে।

**রোগ-নির্ণয় Diagnosis**:—ব্রঙ্কো-নিউমোনিয়ার সহিত ক্রুপাস নিউ-মোনিয়া, ক্যাপিলারী ব্রঙ্কাইটিস, তরুণ যক্ষ্মাকাশির ভ্রম হইতে পারে।

**ক্রুপাস নিউমোনিয়াতে**—আরম্ভাবস্থায় প্রখর শীত হইয়া জ্বর হয়, তৎসহ পার্শ্ব-বেদনা থাকে; ইহার sputa গয়ের মধ্যে "ডিপ্লোকক্কাস" নামক অণুদেহীচয় পাওয়া যায়। কিন্তু ব্রঙ্কো-নিউমোনিয়াতে এত শীত বা এত অধিক জ্বর হয় না, এবং ইহাতে পার্শ্ববেদনা থাকে না; ইহার গয়ের মধ্যে কেবলমাত্র পূঁযযুক্ত মিউকাস পাওয়া যায়।

**ক্যাপিলারী ব্রঙ্কাইটিস** রোগে—সমস্ত বক্ষেই রাল্‌স rales পাইবে, কিন্তু ব্রঙ্কো-নিউমোনিয়াতে সীমাবদ্ধ ভাবে, একস্থানে বা বহু স্থানে রাল্‌স বা ক্রিপিটেশন পাইবে।

"তরুণ যক্ষাকাশির Acute Phthisit :—রোগের গয়ের পরীক্ষা করিলে, তন্মধ্যে ব্যাসিলাস এবং ইলাষ্টিক সূত্রবৎ পদার্থ নিচয় পাইবে, কিন্তু ব্রঙ্কো-নিউমোনিয়ার গয়ের মধ্যে কেবল মাত্র পূঁযযুক্ত মিউকাস পাওয়া যায় ( Dr. Custis )।

## গ। হাইপোষ্ট্যাটিক HYPOSTATIC নিউমোনিয়া।

রোগ-পরিচয় Description :—দূষিত লো রেমিটেণ্ট জ্বর, টাইফয়েড জ্বর ইত্যাদি জীবনী-শক্তির নিস্তেজতা-উৎপাদক পীড়ার শেষাবস্থায়, রক্তের গতি মন্দীভূত হয় ; তাহাতে রোগী যে দিকে শয়ন করে, সেই দিকস্থ যন্ত্রনিচয় বিশেষতঃ, ফুস্‌ফুস যন্ত্রটির সেই দিক মধ্যে কন্‌জেচ্‌শন্‌ জন্মে—( দুই দিকেয় ফুস্‌ফুসেরই পশ্চাৎ ও নিম্নদেশে এই কন্‌জেচ্‌শন্‌ অধিক দেখা যায় )। ইহাকেই "হাইপোষ্ট্যাটিক্‌ কন্‌জেচ্‌শন্‌ বলে। এই কন্‌জেচ্‌শন হইতে যে নিউমোনিয়া জন্মে, তাহাকেই হাইপেষ্টোট্যাটিক নিউমোনিয়া বলে।

রেমিটেণ্ট আদি দূষিত জ্বরে, ফুস্‌ফুসে এতাদৃশ কন্‌জেচ্‌শন্‌ হইয়াছে কিনা সে বিষয়ে সুবিজ্ঞ চিকিৎসক সর্ব্বদা দৃষ্টি রাখিবেন ; অনেক সমর এতাদৃশ অনেক রোগী কাশি দ্বারা কিম্বা অন্য কোন ভাবে—বক্ষোমধ্যে যে কোন অসুখ হইয়াছে তাহা অণুমাত্রও প্রকাশ করে না ; কখন কখন এই রোগ সহ কাশি হয় বটে, কিন্তু অনেক সময় কিছুমাত্র কাশি হয় না।

এই জাতীয় নিউমোনিয়া অতি বিশ্বাসঘাতক। বিচক্ষণ চিকিৎসক না হইলে রোগ ধরা কঠিন। ( আমাদের নিরাবিল পটীর কুলীন হরিশপুরের শিবচরণ খাঁ মহাশয়ের পুত্রের এই রোগে মৃত্যু হয়। উক্ত খাঁ মহাশয়ের পুত্রের মৃত্যুর দুই দিবস পূর্ব্বে এই রোগ ধরা পড়ে )। ইহাতে ক্রিপিটেশন্‌ পাওয়া যায় ; কিন্তু পার্‌কাশন্‌ শব্দ তত অধিক "ডাল্‌" অর্থাৎ নিরেট নহে।

N. B. অনেক প্রসিদ্ধ হোমিওপ্যাথিক গ্রন্থকর্ত্তাদিগের পুস্তকে আরও কয়েক প্রকার নিউমোনিয়ার নাম দেখা যায় যথা :—

### (১) বিলিয়াস নিউমোনিয়া। Billious pueumonia.

ইহাতে নিউমোনিয়া সহ যকৃতের কন্‌জেচ্‌শন্‌ ও গয়ের হরিদ্রাবর্ণ ইত্যাদি পিত্তজনিত লক্ষণ দেখা যায়।

## (২) টাইফয়েড নিউমোনিয়া। Typhoid pneumonia.

নিউমোনিয়া সহ টাইফয়েড লক্ষণ, নিস্তেজক অল্প অল্প জ্বর, ডিলিরিয়াম্ ইত্যাদি দেখা যায়।

## (৩) মাতালদের নিউমোনিয়া। Drunkard's Pneumonia.

ইহাতে ডিলিরিয়াম্ ট্রিমেন্সের ন্যায় উন্মাদ অবস্থা দেখা যায়।

## (৪) বার্দ্ধক্যের নিউমোনিয়া। Sinile pneumonia.

ইহাতে বৃদ্ধ বয়সে কাশি, বেদনা বা অন্য কোন উপসর্গ না হইয়া, হঠাৎ নিউমোনিয়া হইতে রোগীর মৃত্যু হইয়া থাকে; এতাদৃশ স্থলে রোগ-নির্ণয় কঠিন।

## (৫) শৈশবের নিউমোনিয়া। Infantile pneumonia

প্রায়ই মেনিঞ্জাইটিসের ন্যায় কন্‌ভাল্‌শন্ হইয়া নিউমোনিয়া আরম্ভ হয়; সুতরাং এতাদৃশ রোগ-নির্ণয়ে ও চিকিৎসায় বিশেষ সাবধানতা সহ কার্য্য করা কর্ত্তব্য।

## (২) প্রাচীন নিউমোনিয়া। CHRONIC PNEUMONIA.

সম-সংজ্ঞা Synonyms :—সিরোসিস্ অব দি লাংস। ইণ্টারষ্টিসিয়েল নিউমোনিয়া। ফাইব্রয়েড নিউমোনিয়া।

রোগ-পরিচয় Description :—পূর্ব্ববর্ণিত নিউমোনিয়া সহ, জ্বর বহুকাল স্থায়ী হইলে বা ব্রঙ্কাইটিস, যক্ষাকাশি, ব্রঙ্ক-য়্যাকৃটিসিস বা প্লুরিসি ইত্যাদি পীড়া বহুদিন থাকিলে এই পীড়া জন্মিতে পারে।

ইহাতে অগ্রে লবিউলৃদিগের চতুর্দ্দিকে, পশ্চাৎ ফুস্‌ফুসের অনুকোটর দিগের চতুর্দ্দিকে, সূত্রবৎ পদার্থ জন্মিয়া ফুস্‌ফুস্‌কে সঙ্কুচিত করিয়া ফেলে। তাহাতে হৃৎপিণ্ড অনেক সময় স্থানচ্যুত হয়; বক্ষঃস্থল নিম্ন হইয়া পড়ে। ইহাতে ডাল্ শব্দ ও টিউবিউলার শ্বাসপ্রশ্বাস পাইবে।

এই পীড়া আরোগ্য হয় না।

## ভাবীফল। Prognosis :—

## সর্ব্বপ্রকার নিউমোনিয়া-চিকিৎসা Treetment :—

হোমিওপ্যাথি মতে নিউমোনিয়ার চিকিৎসা অতি উৎকৃষ্ট রহিয়াছে। এই চিকিৎসায় আমরা বহু রোগী cure আরোগ্য করিয়াছি। প্রকৃত-ঔষধ চিনিয়া প্রয়োগ করিতে পারিলে আশ্চর্য্য ফল দেখিবে।

"নিউমোনিয়া মাত্রেই যে ব্রাইওনিয়া এবং ফস্‌ফরাস ফলপ্রদ" এমন মনে করিয়া হোমিওপ্যাথিক চিকিৎসা করিও না !!! ফস্ফরাস ও ব্রাইওনিয়া—ইহাতে প্রধান ঔষধ সন্দেহ নাই। তবে এণ্টি-টার্ট, মার্ক-সল, চেলিডোনিয়াম্‌ ইত্যাদি ঔষধ যথালক্ষণে প্রয়োগ করিতে পারিলে—প্রত্যেককেই অতি প্রধান ঔষধ বলিয়া জানিবে।

এতদ্বারা "ক্যাপিলারী ব্রঙ্কাইটিস" চিকিৎসাতেও অনেক ফল পাইবে। ডাক্তার এইচার Eidher বলেন যে, ক্রিপিটেশনের অতি প্রারম্ভে একমাত্রা সাল্‌ফার দিলে অতি আশ্চর্য্য ফল পাওয়া যায়।

আইওডিয়াম্‌, কিম্বা হাইড্রো-আইওডিয়াম :—পীড়ার প্রথমাবস্থায় কার্য্যকারী।

**ফস্ফরাস্‌** :—ক্যাপিলারী ব্রঙ্কাইটিস এবং ব্রঙ্কো-নিউমোনিয়ায় উৎকৃষ্ট ফলপ্রদ।

ডাক্তার **সুচ্‌লার** প্রথমাবস্থার জন্য :—ফেরাম্‌-ফস ; দ্বিতীয়াবস্থার জন্য :—কেলি মিউ ; তৃতীয়াবস্থার জন্য :—ক্যাল্ক-সাল্‌ফ উৎকৃষ্ট কার্য্যকারী বলেন।

একোনাইট :—পীড়ার প্রথমাবস্থা। জ্বর অত্যন্ত অধিক high। চিৎ হইয়া শয়ন করিয়া থাকে। বামদিকে সূচীবিদ্ধবৎ বেদনা হেতু, দক্ষিণপার্শ্বে শয়ন করিতে পারে না। গয়ের আঠাপানা হেতু কষ্টে উঠে ; উহা দেখিতে ঢেলাপানা এবং উহার বর্ণ, শুষ্ক পক্ক কুলের (বড়ই) ন্যায়। হঠাৎ পীড়ার বৃদ্ধি।

আর্ণিকা :—অভিঘাতাদি লাগিয়া পীড়া। শুষ্ক dry কাশির বেগে সমস্ত শরীর ঝাঁকিতে থাকে।

আর্সেনিক :—অত্যন্ত ব্যাকুলতা এবং অস্থিরতা সহ ছট্‌ফট করা। অত্যন্ত তৃষ্ণা এবং অল্প অল্প জলপানে আশু তৃপ্তি। বক্ষ মধ্যে তাপ ও জ্বালা। মুখ পিংশে। limbs শাখা সমস্ত শীতল। শয্যাশায়ী অবস্থা। অতীব ঘর্ম্ম। সামান্য শ্রমেই হাঁপাইতে থাকে। কর্ণে ভোঁ ভোঁ। প্রাণ-নাশক ক্রাইসিসের অবস্থা ও কোল্যাপ্স। হাঁপানির রোগীতে এই পীড়া। হাইপোষ্ট্যাটিক্‌ নিউমোনিয়া। বৃদ্ধ বয়স। ফুস্‌ফুসের গ্যাংগ্রিন্‌ হওয়ার সম্ভাবনা এবং তৎসহ হরিদ্বর্ণের আভাযুক্ত গয়ের উঠা। ফুস্‌ফুসের শোথ।

আর্সেনাইট অব্ এণ্টিমনি :—প্লুরো-নিউমোনিয়া, বিশেষতঃ বাম দিকে ; দম বন্ধ হইবার ভাব সহ রোগীর অবস্থা আশাশূন্য।

এণ্টিম-টার্ট :—ইহা প্লুরো-নিউমোনিয়ার অতীব উৎকৃষ্ট ঔষধ। বক্ষঃস্থলে নিতান্ত ঘড়্ ঘড়্ করা, কিন্তু শ্লেষ্মা কিছুই উঠে না ; অথবা বহু পরিমান শ্লেষ্মা উঠে। ফুস্‌ফুসের শোথ ; ফুস্‌ফুসে প্যারিলিসিস হইবার ভয়। শ্বাসকষ্ট সহ যেন দম বন্ধ প্রায় হয়। প্লুরো-নিউমোনিয়া ; পিত্ত-প্রধান অবস্থা সহ নিউমোনিয়া এবং যকৃতের কঞ্জেচ্‌শন, হিপাটিজেশন এবং গয়ের উঠান কষ্টকর। হিপাটিজেশন মধ্যে, সূক্ষ্ম রাল্‌স বা ক্রিপিটেশন শুনিতে পাওয়া যায়। প্রাতে ও শেষ রাত্রিতে—শ্বাসকষ্ট হেতু বসিয়া থাকে।

ব্রঙ্কো-নিউমোনিয়া। রেজোলিউশন্ stage অবস্থা ; শয্যাশায়ী অবস্থা। পার্শ্বে ব্রাইওনিয়ার ন্যায় সূচীবিদ্ধবৎ বেদনা প্রথম থাকে, পরে উহা গত হইয়া বক্ষঃস্থলে মিউক্যাস রাল্‌স শুনিতে পাওয়া যায়। ঘড়্ ঘড়্ শব্দযুক্ত ফাঁপা কাশি, তৎসহ কপালে ঘর্ম্ম ; হাত গরম ও ঘর্ম্মযুক্ত। বাহুদ্বয় শীতল ঘর্ম্মযুক্ত। শ্বাসপ্রশ্বাসে কষ্ট সহ কাশিতে ইচ্ছা ; বক্ষঃস্থল—কাশিতে পূর্ণ, অথচ কিছু উঠে না। চক্ষু লাল, অর্দ্ধ-নিমীলিত। নাসিকা রন্ধ্র প্রসারিত Dilated ও কালিবর্ণ সংযুক্ত—যেন প্রদীপের শিখার কালী পড়িয়াছে। হা করিয়া থাকা ও মুখের ভিতর শুষ্কতা। জিহ্বা—শুষ্ক ও কটাবর্ণ; অত্যন্ত তৃষ্ণা অথবা তৃষ্ণার অভাব। উদরাময় অথবা উদরাময়-স্বভাব। মাতালদের নিউমোনিয়া : পিত্তপ্রধান ধাতু। ন্যাবা বা কামল ; পেট ফাঁপা বা বমন, বিবমিষা। টাই-ফয়েড অবস্থা। শিশু ও বৃদ্ধের শরীরে—স্বাভাবিক অবস্থার বহির্ভূত নিউ-মোনিয়াতে ইহা উৎকৃষ্ট কার্য্যকারী।

ব্যাপ্‌টিসিয়া :—রোগী বোধ করে যেন তাহার শাখাঙ্গগুলি ছিন্ন বিচ্ছিন্ন (টুকরা টুকরা) হইয়া রহিয়াছে ; তাহা একত্র করিয়া উঠাইতে ইচ্ছা ও চেষ্টা। টাইফয়েড অবস্থা।

বেলেডোনা :—মুখ, চোখ লাল, মস্তিষ্কের কঞ্জেচ্‌শন ও গোলযোগ। স্নায়বীয় লক্ষণচয়, ডিলিরিয়াম্, কন্‌ভাল্‌শনের সম্ভাবনা। নিদ্রালুতা কিন্তু নিদ্রা যাইতে অসামর্থ্য। নিদ্রাতে চম্‌কিয়া উঠা। শুষ্ক খুস্‌খুসে কাশি—রাত্রিতে বৃদ্ধি। বক্ষঃস্থলে pain বেদনা ; শ্বাসপ্রশ্বাসে কষ্ট। পীড়িত পার্শ্বে শয়নে

কষ্টের বৃদ্ধি; পীড়ার প্রথম হইতে টাইফয়েড ভাবাপন্ন নিউমোনিয়া; বিছানা খোঁটা, মুখমণ্ডলে চক্রবৎ লালবর্ণ; অবিরত cnnstant ডিলিরিয়াম্। ডিলি-রিয়ামে কামড়ান বা মারিতে যাওয়া।

বেন্‌জোয়িক-এসিড ঃ—য়্যাস্থেনিক (Asthenic শয্যাশায়ী অবস্থা-পন্ন) নিউমোনিয়া; কাশিতে সবুজ বর্ণের গয়ের উঠে। ইন্টারমিটেন্ট নাড়ী।

ব্রোমিয়াম্ ঃ—দক্ষিণ ফুস্‌ফুসের নিম্ন লোব lobe পীড়াক্রান্ত। প্রাণ ভরিয়া যেন বাতাস পায় না। শুষ্ক, খুস্‌খুসে hacking কাশি। নিম্ন লোবের হিপাটিজেশন্ hepatization অর্থাৎ যকৃতীভুত অবস্থা হইলে, ইহা দ্বারা আশ্চর্য্য ফল পাইবে। বক্ষের ভিতর শীতল বোধ। দিবারাত্র তরল কাশি, কিন্তু কিছুই উঠে না। নিউমোনিয়া হইতে এম্ফিজিমা। নাসিকা দিয়া রক্তস্রাব।

ব্রাইওনিয়া ঃ—প্লুরো-নিউমোনিয়ার অতীব উৎকৃষ্ট ঔষধ। রোগের দ্বিতীয়াবস্থায় ইহা ভাল কার্য্য করে। ডাক্তার গুড্‌নো বলেন যে, ভৈষজ্য-তত্ত্ব মতে এবং রোগী-তত্ত্ব দর্শনে ব্রাইওনিয়াকে নিউমোনিয়া-চিকিৎসায় প্রধান স্থান দেওয়া যাইতে পারে। একোনাইটের পর ইহা অতীব কার্য্যকারী, বিশে-ষতঃ জ্বরের উগ্রতা কম পড়িলে ও কিছু ঘর্ম্ম দেখা দিলে।

নিশ্বাস অপেক্ষা প্রশ্বাস খর্ব্বতর shorter। চুপ করিয়া পড়িয়া থাকিতে চায়; সামান্য একটু নড়া চড়া করিলেই কষ্টের বৃদ্ধি। উঠাইয়া বসাইলে মূর্চ্ছা হয়। মৃদু ডিলিরিয়ামে প্রাত্যহিক কার্য্যের কথা বলে, অথবা বাটী যাইতে চায়। অত্যন্ত তৃষ্ণা; বহু পরিমাণ জল disire পানেচ্ছা। অম্ল খাইতে ইচ্ছা; তৃষ্ণার অভাব, অথবা সামান্য তৃষ্ণা, কিন্তু মুখের ভিতর সর্ব্বদা শুষ্কতা। গভীর ভাবে নিশ্বাস লইতে চেষ্টা। বেদনাযুক্ত পার্শ্বে শয়ন করিলে ভালবোধ হয় (কদাচিৎ কষ্টের বৃদ্ধি হয়)। ললাটে স্থূল Dull বেদনা। গয়ের জেলির ন্যায় এবং ঢেলাপানা, আঠাযুক্ত, অথবা পীতবর্ণ বা ইষ্টক-বর্ণবৎ। প্লুরো-নিউমোনিয়া; ক্রুপাস নিউমোনিয়া। শ্বাসপ্রশ্বাস—কষ্ট সহ anxiety ব্যাকুলতা। ষ্টার্ণাম্ উপরি চাপবোধ। উদরভাগের দ্বারা নিশ্বাস প্রশ্বাসের সঞ্চালনকার্য্য নির্ব্বাহ হয়। জিহ্বা সজল। কোষ্ঠবদ্ধতা। কাশিতে বুকে লাগে, তজ্জন্য বুক চাপিয়া ধরে। N. B. এতদ্দ্বারা অনেক বিলিয়াস নিউমোনিয়া আরোগ্য লাভ করিয়াছে।

**ক্যানাবিস্-স্যাটাইভা**ঃ—শিশুদের নিউমোনিয়া, তৎসহ অত্যধিক জ্বর এবং ডিলিরিয়াম্ হইয়া, রোগ যেন মেনিঞ্জাইটিস সদৃশ দেখায়। ফুসফুসের শীর্ষভাগে পীড়া সীমাবদ্ধ। প্রায়ই ইহা রোগের তৃতীয়াবস্থায় ( রেজোলিউশন ও শোষণ-অবস্থায়) অতীব কার্য্যকারী ; ইহাতে পীড়া ফুসফুসের নিম্নভাগে দৃষ্ট, এতৎসহ সবুজপানা গয়ের উঠা, জ্বর ও ডিলিরিয়াম্ ; সবুজবর্ণের বমন। পুনঃ পুনঃ শুষ্ক কাশি। এতৎসহ হৃৎপিণ্ডের ও বৃহৎ রক্তবহা নাড়ী সমস্তের পীড়া।

**ক্যাল্কেরিয়া-কার্ব্ব**ঃ—গ্রে-হিপাটিজেশন, অবস্থাতে যে গয়ের উঠে তাহা জলে ফেলিলে ডোবে sinks কিন্তু তাহার পশ্চাদ্‌ভাগে একটী যেন লেজের মত বাহির হয়। মস্তকে ঘর্ম্ম।

**ক্যাপ্সিকাম**ঃ—কাশির উদ্বেগে রাত্রিতে নিদ্রা হয় না। কাশিবার সময় ফুসফুস হইতে যে বায়ু নির্গত হয়, তাহাতে নিতান্ত দুর্গন্ধ পাওয়া যায় এবং মুখে নিতান্ত বিস্বাদ লাগে। > অর্থাৎ উপশম—শীতল জল পানে। < অর্থাৎ বৃদ্ধি—শয়ন করিলে। প্লুরো-নিউমোনিয়া, এতৎসহ মলিন কটাবর্ণের গয়ের ( কিন্তু ইষ্টক-বর্ণের নহে )। কাশিবার সময়, কাশির চোটে মস্তক যেন ফাটিয়া যায়, বক্ষঃপার্শ্বে যেন হুলবিদ্ধ হয়। মূত্রস্থলীতে ও পৃষ্ঠ দেশে সুঁচ-বিদ্ধবৎ বেদনা বোধ হয়। কর্ণ ও গ্রীবায় ক্ষতবৎ বোধ হয়।

**কার্ব্ব-ভেজি**ঃ—রোগের তৃতীয় ও pus পূঁয জন্মাবস্থায় ; কাশির ফিট কিংবা কাশি হয় না। মৃতবৎ মুখশ্রী, অর্দ্ধ-নিমীলিত চক্ষু ; নাসিকা সঙ্কীর্ণ এবং শীতল ; ওষ্ঠদ্বয় নীলবর্ণ ; হাত পা ঠাণ্ডা, শীতল ঘর্ম্ম, পিউপিলে কোন সাড়া নাই ; কষ্ট অনুভূত হয় না, কান্না নাই। নাড়ী—ক্ষুদ্র, দ্রুত, সংখ্যা করা যায় না ; শরীর শীর্ণ ও চর্ম্মে চক্রবৎ চিহ্ন ; হস্ত পদ নীলবর্ণ ও শীতল। পেট-ফাঁপা। নিতান্ত কোল্যাপ্স অবস্থাপন্ন। ঘন ঘন শ্বাস প্রশ্বাস ; প্রশ্বাস বায়ু ঠাণ্ডা ; বক্ষে ঘড়ঘড়ি, মুখ শুষ্ক অথচ তৃষ্ণা নাই। প্রাচীন বয়স। দুর্গন্ধময় উদরাময়। ফুসফুসের প্যারালিসিস। রোগী সর্ব্বদা বাতাস wants চায় ও fanning পাখা করিতে বলে। কাশিতে বক্ষঃস্থলে ঘড়্ঘড়্। গয়ের দুর্গন্ধযুক্ত ও রক্তমিশ্রিত। দুর্গন্ধময় উদরাময়। শরীরের স্রাবনিচয়ে দুর্গন্ধ।

N. B. গয়ের দুর্গন্ধী ও খারাপ থাকিলে ইহা এক উৎকৃষ্ট ঔষধ।

**চেলিডোনিয়াম্**ঃ—দক্ষিণদিকের নিউমোনিয়া। পিত্তাধিক্য। দক্ষিণ

স্কন্ধে বেদনা; হৃৎপিণ্ডের অনিয়মিত প্যাল্‌পিটেশন। শিশুদের নিউমোনিয়া এবং ক্যাপিলারী-ব্রঙ্কাইটিস—এতৎসহ **যকৃতের কনজেচ্‌শন।** মুখমণ্ডল গভীর লাল। **নাসিকার পক্ষদ্বয়ের প্রসারণ ও সঙ্কোচন** (লাইকো, ফস, এণ্টি-টার্ট); এই লক্ষণ অবলম্বনে আমরা চেলিডোনিয়াম দিয়া বহু ক্যাপিলারী ব্রঙ্কাইটিস ও নিউমোনিয়া আরোগ্য করিয়াছি)।

এক চরণ শীতল, অপরটি উষ্ণ (লাইকো)। আস্তে আস্তে শান্তভাবে প্রায়ই রাত্রিতে ডিলিরিয়াম্ এবং দিবাভাগে জড়ভরতের ন্যায় অবস্থা। মুখমণ্ডল পাংশুবর্ণ, হঠাৎ শাখা সমস্তের অস্থিরতা; চরণদ্বয় অনৈচ্ছিকরূপে নড়িতে থাকে। হৃৎপিণ্ডের প্যালপিটেশন। মল—উজ্জ্বল হরিদ্রাবর্ণ। কাশি কষ্টকর। দক্ষিণ ফুস্‌ফুস্ মধ্যে চিড়িক্‌মারা বেদনা হইয়া, উহা দক্ষিণ স্কন্ধে প্রসারিত হয়। ডাক্তার হেইল বলেন যে, দক্ষিণদিকের নিউমোনিয়া সহ হলুদবর্ণের ডায়েরিয়া থাকিলে—ইহা উৎকৃষ্ট ফলপ্রদ। বিলিয়াস্ নিউমোনিয়া।

**চেনোপোডিয়াম্ :**—বিলিয়াস নিউমোনিয়া; এতৎসহ বহু পরিমাণ গয়েরে উঠে। দক্ষিণ স্কন্ধে বেদনা। অনবরত গলা কুট্‌কুট করিয়া কাশি।

**কুপ্রাম্ :**—বুকের সর্দ্দি এবং অন্ত্র মধ্যে সর্দ্দি লাগিয়া—হঠাৎ শ্বাসকষ্ট এত হয় যে, দমবন্ধ হইয়া যায়। মুখমণ্ডল মেটেবর্ণ; মুখগহ্বরস্থ তালু বক্রবর্ণ। ঘর্ম্ম অধিক নহে, তাহাতে টকগন্ধ ও তদ্দ্বারা উপশম বোধ হয় না। উদরাময়; ফুস্‌ফুসের প্যারালিসিস সম্ভাবনা হইলে ইহা দ্বারা অত্যুৎকৃষ্ট কার্য্য পাইবে।

**ফেরাম্-মেটা :**—ইতঃপূর্ব্বে কোন পীড়া ছিল না। ধীরে ধীরে শ্বাসকষ্ট উপস্থিত। মুখমণ্ডল পিংশবর্ণ ও কোল্যাপ্স অবস্থাপন্ন; মৃতবৎ। মুখগহ্বরের উপরিভাগ (তালু) পিংশেবর্ণ। শরীর ঠাণ্ডাও নহে, অতীব গরমও নহে। কটাবর্ণের বাঙ্কা মল। বৃদ্ধ বয়সের নিউমোনিয়া।

**ফেরাম্-ফস্ :**—কাশিতে পরিষ্কার রক্ত উঠে। শিশুদের নিউমোনিয়ার প্রথম অবস্থা, বিশেষতঃ গ্রীষ্মকালে ঠাণ্ডা লাগিয়া ঘর্ম্ম বন্ধ হেতু পীড়া। বয়স্কের নিউমোনিয়া—পীড়ার প্রথমাবস্থায় সামান্য তৃষ্ণা। নাসিকা দিয়া রক্তস্রাব। এক পার্শ্বে পীড়া হইয়া, হঠাৎ অন্য পার্শ্ব আক্রান্ত হয়। দুর্ব্বলের নিউমোনিয়া; সমস্ত শরীর শীতল ও শীতল ঘর্ম্মাক্ত।

**হিপার-সালফ :**—তৃতীয় অবস্থায়। গয়েরে পূঁযময়। তৃতীয়াবস্থায় ইহা উৎকৃষ্ট ঔষধ (ডাক্তার বেয়ার)। পূঁযের তৃতীয়াবস্থায়।

**জেল্‌সিমিনাম** ঃ—হঠাৎ ঘর্ম্ম বন্ধ হইয়া উভয় পার্শ্বের স্ক্যাপুলা অস্থির নিম্নভাগে বেদনা। শীতান্তে গ্রীষ্মের আরম্ভকালে পীড়া। ব্রঙ্কো--নিউমোনিয়া, দুর্ব্বলাবস্থায়। গলার শুষ্কতা সহ স্বরভঙ্গ। কাশি, লেরিংস্‌ এবং বক্ষঃস্থল মধ্যে জ্বালা বোধ।

**হাইওসায়েমাস** ঃ—টাইফয়েড নিউমোনিয়া; যে লোক person রোগীর গৃহ মধ্যে নাই, সে তাহাকে চক্ষে দেখে।

**কেলি-কার্ব্ব** ঃ—রাত্রি ৩টার সময় কাশির বৃদ্ধি। বক্ষের নিম্ন দিকে বেদনা ও তাহাতে "ডাল্‌" বা নিরেট শব্দ। নাড়ী—ক্ষুদ্র এবং অসম। মুখ শিংশেবর্ণ। চর্ম্ম এবং মল শুষ্ক। শিশুদের নিউমোনিয়া এবং ক্যাপিল্যরী ব্রঙ্কাইটিস্‌। বক্ষঃস্থলে বহু শ্লেষ্মা, উহা বহু কষ্টে উঠাইতে হয়, এতৎসহ অতীব শ্বাসকষ্ট। শ্বাস প্রশ্বাসে—সাঁইসুঁই শব্দ এবং তাহাতে শিশু শুইতে কিংবা কিছু পান করিতে অক্ষম। গভীর নিশ্বাস লইতে অক্ষম।

দক্ষিণ ফুসফুস মধ্যে চিড়িকমারা বেদনা। নড়াচড়াতে—বৃদ্ধিযুক্ত। নিউমোনিয়ার শেষাবস্থায় latter stage বহু পরিমাণ শ্লেষ্মা-নিঃসরণ; কাশিতে গলায় ঘড়্‌ঘড় শব্দ। দক্ষিণ ফুসফুসের হিপাটিজেশন এবং সেই পার্শ্বে শুইতে অক্ষম। নিদ্রার সময় উপরোষ্ঠে ঘর্ম্ম বিশেষতঃ, শিশুর ফুসফুসের স্ফোটক।

**কেলি-আইওড** ঃ—হিপাটিজেশন উভয় ফুসফুসের উর্দ্ধাংশে, তৎসহ মস্তিষ্কে কন্‌জেচ্‌শন ও জলসঞ্চয়; পিউপিল প্রসারিত। মুখমণ্ডল—উষ্ণ ও রক্তবর্ণ। নিম্ন মাড়ী hangs ঝুলিয়া পড়ে; কোমা coma ও শাখা সমস্তের প্যারালিসিস। শ্বাসকষ্ট; বাম ফুসফুসে পারকাশনে ডাল্‌ শব্দ, বেদনা, বিশেষতঃ টিউবার্কিউলার ধাতুগ্রস্তের।

থুথুর ন্যায় গয়ের, অথবা বহু পরিমাণ সবুজবর্ণ গয়ের। ষ্টার্ণাম্‌ হইতে পৃষ্ঠদেশ পর্য্যন্ত চিড়িক্‌মারা বেদনা। নড়াচড়াতে বৃদ্ধি। পেটফাঁপা বোধ। প্লুরিসি জনিত চিড়িক্‌মারা বেদনা। প্লুরাতে জলসঞ্চয়। কম্প সহ শীতের পর গাড় নিদ্রা, জাগরিত করা কঠিন। চক্ষু রক্তবর্ণ ও মুদ্রিত, তৎসহ নাসিকা ডাকা। মস্তিষ্ক গরম; জিহ্বা শুষ্ক; অঙ্গুলির নখচয় নীলবর্ণ। নাড়ী অসম ও ইণ্টারমিটেণ্ট। চিৎ হইয়া শুইয়া থাকে। শাখা সমস্ত অবশ, উঠাইয়া ছাড়িয়া দিলে পড়িয়া যায়। প্রস্রাব করে নাই বা কোন পানীয় খাইতে চায় নাই।

ল্যাকেসিস :—অত্যন্ত শ্বাসকৃচ্ছ্র, নিদ্রান্তে এবং অপরাহ্নে কষ্টের বৃদ্ধি। পীড়া সর্ব্বারম্ভে বাম পার্শ্বে আরম্ভ হয়। মলে—দুর্গন্ধ, এমন কি formed বান্ধা মলেও দুর্গন্ধ। টাইফয়েড অবস্থা, বিশেষতঃ ফুসফুসের স্ফোটক হইলে। নিদ্রাবস্থায় কাশি। গয়েরর মধ্যে রক্ত ও পূঁয থাকে। ঘর্ম্ম অত্যন্ত; বিকারে বিড়্ বিড়্ করিয়া বকা ও নানাবিধ বিভীষিকা দেখা। মুখে এবং গয়েরে দুর্গন্ধ, গ্যাংগ্রিন হইবার সন্দেহ প্রকাশ করে।

লাইকোপোডিয়াম :—দুইটী গাল রক্তবর্ণ। ওষ্ঠ ও জিহ্বা—ক্ষত-যুক্ত, রক্তবর্ণ ও শুষ্ক। নাসিকার পক্ষদ্বয় প্রসারিত ও সঙ্কুচিত হইতে থাকে (চেলিডো, এণ্টি টার্ট); গাত্রে বস্ত্র রাখিতে পারে না। বহুল ঘর্ম্ম, অথচ তাহাতে রোগের উপশম বোধ হয় না। জাগরিত হইলে, অধিকতর খিট্‌খিটে হয়।

সহজে মুখ পূরিয়া গয়ের উঠে, উহা আঠাপানা, ইষ্টকচূর্ণ-বর্ণবৎ। অচিকিৎসিত বা অন্যায়রূপে illy চিকিৎসিত. নিউমোনিয়ার টাইফয়েড অবস্থায় বিশেষতঃ ফুসফুস মধ্যে পূঁয জন্মিলে; নিশাঘর্ম্ম। অত্যন্ত হিপাটিজেশন।

অগ্রে দক্ষিণ ফুসফুস মধ্যে পীড়া হইয়া, উহা বামদিকের ফুসফুসে প্রসারিত হয়। এক চরণ শীতল, অন্য চরণ উষ্ণ। গয়ের শ্লেষ্মাযুক্ত, পূঁযময় এবং নিশাঘর্ম্ম থাকিলে ইহা অতীব ফলদায়ক ঔষধ।

রোগি-তত্ত্ব ( ১ )—* * * * চৌধুরাণী বালিয়াঘাটা, চুণের ঘোড়া-গলী, বিধবা, বয়সে প্রবীণা। ৺পূজার পূর্ব্বে জ্বর হয় এবং এলোপ্যাথিক চিকিৎসা চলে—অবশ্য বড় বড় নামজাদা মহাশয়েরাই দেখিতেছিলেন !!! ক্রমে নিউমোনিয়া, দক্ষিণ ফুসফুসে দেখা দিল, তাহাতে ব্লিষ্টার দিয় ফোস্কা উঠান হইল; জ্বর ১০৪।১০৫° ডিগ্রী পর্য্যন্ত চলিতেছে। প্রাতে জ্বর ছাড়িয়া কোল্যাপ্স অবস্থা উপস্থিত হইত; তাহাতে ঘন ঘন ব্র্যাণ্ডি নামক মদ্য খাইতে দিয়া (পাল্‌স্ Pulse) নাড়ী ঠিক রাখিতে চেষ্টা হইত।

পীড়ার ২৪ দিন গত হইলে—পুনরায় জ্বর বৃদ্ধি পাইল। আমি আহূত হইলাম এবং দেখিলাম বামদিকের ফুসফুসও প্রদাহ দ্বারা আক্রান্ত হইয়াছে। আমি বেলা ১০টায় উহাকে এক ডোজ সালফার ৩০শ শক্তি দি[illegible]ম। সন্ধ্যার সময় যাইয়া দেখি, সে অনেক ভাল আছে। কিন্তু এলোপ্যাথ [illegible]রা

সন্ধ্যার পূর্ব্বে আসিয়া, তাহাদিগকে বুঝাইয়াছিলেন যে, তাঁহাদের ঔষধের গুণেই রোগী এতটা ভাল; সুতরাং তাঁহারা প্রস্তাব করিলেন এইক্ষণ হোমিওপ্যাথি করিও না !! আর দুই দিন অপেক্ষা কর, রোগিণী অনেক ভাল হইবে। সন্ধ্যার পর আমার যাবার কথা ছিল। আমি ঠিক সময়ে গেলাম। আমাকে দেখিয়া সকলে এদিক ওদিক চলিয়া যাইতে লাগিল। সাহস করিয়া কেহ নিকটে আসিতে পারিল না এবং মূল ঘটনা বলিতে পারিল না; পরে একজন সমস্ত বিষয় খুলিয়া বলেন এবং আরও দুই তিন দিন এলোপ্যাথি চিকিৎসা চলিবে, তাহার মুখে শুনিলাম।

আমি যে "বামদিকের নিউমোনিয়া" হইয়াছে বলিয়া আসিয়াছিলাম, তাহা এলোপ্যাথ মহাশয়েরা অস্বীকার করিয়াছেন; তিন চারি দিন গত হইল, রোগিণীর অবস্থার কোনও উন্নতি নাই এবং কোল্যাপ্স অবস্থায় ব্র্যাণ্ডি চলিতেছে। এলোপ্যাথ মহাশয়েরা সকলকে বুঝাইতেন যে, কোল্যাপ্‌স্ collapse অবস্থায় ব্র্যাণ্ডি না দিলে ঐ অবস্থাতেই মৃত্যু; সুতরাং তোমরা হোমিওপ্যাথি করাইও না। এত ব্র্যাণ্ডি ও ষ্টিমুলেণ্ট মিক্‌শ্চার in spite of brandy & stimulant mixture সত্বেও, "বামদিকের ফুস্‌ফুস্ আক্রান্ত দেখিতেছি; বামদিকে আর একটী ব্লিষ্টার blister না দিলে হইবে না।" এই কথা বলিবামাত্র তাঁহারা সকলেই আশ্চর্য্যান্বিত হইয়া উঠিলেন এবং বলিলেন ৪।৫ দিন পূর্ব্বে "ডাক্তার চন্দ্রশেখর বাবু বলিয়া গিয়াছেন যে, বামদিকেরও নিউমোনিয়া হইয়াছে, তাহা আপনারা তখন অস্বীকার করিয়াছেন, বরং এতদিন তাহার কোন প্রতিবিধান করিলেন না !!! যাহা হউক, আমরা অদ্য হইতেই হোমিওপ্যাথি আরম্ভ করিব" এই বলিয়া তাহারা আমাকে ডাকিয়া আমার হাতে রোগিণীর ভার অর্পণ করিলেন।

বেলা ১টার সময় আমি যাইয়া দেখি, রোগিণীর দুই ফুস্‌ফুস্‌ই স্পষ্ট আক্রান্ত হইয়াছে, উভয় পার্শ্বের প্লুরাও আক্রান্ত হইয়াছে, পার্শ্ব পরিবর্ত্তন করিতে বড়ই কষ্ট বোধ করে। জ্বর প্রায় ১০৫° ডিগ্রী। নাসিকার পক্ষদ্বয় নিশ্বাস প্রশ্বাসে উঠা পড়া করিতেছে; কাশিতে ভয়ানক কষ্টবোধ করে; কাশির সহ সহজে গয়ের উঠে না; সময় সময় ভুল বকিয়া থাকে। রোগিণী নিজ অবস্থা ভাল বলিতে পারিল না। নাড়ী—ক্ষীণা ও দ্রুতগতি বিশিষ্ট,

জিহ্বা সামান্য অপরিস্কৃত। সময় সময় তন্দ্রাবিশিষ্টা। পথ্য—দুগ্ধ বার্লি, সাগু, মেলিন্স-ফুড চলিতেছিল।

একটী হোমিওপ্যাথিক ডাক্তার নিকটে উপস্থিত ছিলেন; তিনি ডিলিরিয়াম্ দেখিয়া হাইওসায়েমাস দিতে প্রস্তাব করিলেন। আমি তাহাকে বুঝাইয়া বলিলাম, পূর্ব্ব কথিত লক্ষণ সমূহ জন্য, লাইকোপোডিয়ামই কার্য্যকারী হইবে—উহাতে ডিলিরিয়াম্ ইত্যাদি সম্বন্ধেও বিশেষ উপকার পাইবে। আমি রোগিণীকে লাইকোপোডিয়াম ১২শ শক্তি প্রতি তিন ঘণ্টা অন্তর খাইতে দিলাম। সন্ধ্যার পর যাইয়া দেখি, রোগিণীর অবস্থা কিছু ভাল। ব্র্যাণ্ডি ইত্যাদি দিতে পূর্ব্বেই নিষেধ করিয়া দিয়াছিলাম।

তৎপর দিন অতি প্রত্যূষে লোক আসিল এবং বলিল, "প্রতিদিন প্রাতে যেরূপ ভয়ানক ঘর্ম্ম হইয়া থাকে; অদ্যও সেই প্রকার হইয়া কোল্যাপ্সের ন্যায় অবস্থা হইয়াছে"। আমি যাইয়া সেই অবস্থা দেখিলাম। দুই ঘণ্টা অপেক্ষা করিয়া দেখিলাম বেলা ১০।১১ টার সময় হইতে রোগিণীর কোল্যাপ্‌স অবস্থা আপনি ক্রমে দূর হইতে লাগিল এবং বৈকালে অনেক ভাল অবস্থা। ঔষধ লাইকো ১২শ শক্তি চলিতে লাগিল। তাহাতে রোগিণীর অবস্থা ক্রমে ভাল বোধ হইতে লাগিল। তবে দুই একদিন প্রাতে নিতান্ত কোল্যাপ্‌স অবস্থায় দুই এক ডোজ ফস্‌ফরাস্ ৩০শ শক্তি দিতে হইয়াছিল। একমাত্র লাইকোপোডিয়ামেই রোগিণীর অবস্থা ক্রমে ভাল হইতে চলিল; ডিলিরিয়াম্ ক্রমে কমিল; গয়ের সহজে উঠিতে লাগিল; জ্বর কমিয়া আসিল; ক্ষুধা বৃদ্ধি হইতে লাগিল; প্রাতে আর কোল্যাপ্স তদ্রূপ হইতে দেখা গেল না। এক ডোজ সালফার্ ৩০শ শক্তি ইতিমধ্যে একদিন দেওয়াতে লাইকোপোডিয়ামের উৎকৃষ্টতর কার্য্যই লক্ষিত হইয়াছিল।

প্রায় একমাস কাল মধ্যে, রোগিণী অনেক সুস্থ বোধ করিল। কোষ্ঠ সুন্দর পরিষ্কার হইতে লাগিল। কিন্তু গলা দিয়া লিভার-য়্যাব্‌সেসের পূঁযের মত, পাকা শুষ্ক কুল-গোলার ন্যায় লালবর্ণ পদার্থ নির্গত হইতে লাগিল; হঠাৎ দেখিলে উহা যেন লিভার-য়্যাব্‌সেসের পূঁয বলিয়া মনে হয়; উহাতে ভয়ানক দুর্গন্ধ; এমন কি ঘরে যাইবামাত্র দুর্গন্ধে বমি উপস্থিত হইতে চায়। রোগিণী নিজেও ঐ দুর্গন্ধে নিতান্ত অস্থির থাকিত; ঘুমাইলে লালা সহ মে শ্রুত হইয়া

অধিকন্তর ঐ প্রকার পুঁয দেখা দিত। সোরিণাম ৩০শ শক্তি দ্বারা এই অবস্থায় অনেক উপকার পাওয়া গেল। পরে এই রোগিণীকে চায়না ৩য় শক্তি দেওয়া হইয়াছিল।

মন্তব্য Remarks—১। লাইকোপোডিয়াম্ ১২শ শক্তি যে, রোগিণীর প্রাণরক্ষা করিয়াছে, তাহার আর সন্দেহ নাই। দক্ষিণ ফুস্‌ফুসে নিউমোনিয়াপ্রদাহ প্রথম আরম্ভ হইয়া পরে, বামদিক্ আক্রান্ত এবং নাসিকার পক্ষদ্বয় নিশ্বাস-প্রশ্বাস সহ উঠাপড়া করাই আমার এই নির্ব্বাচন-প্রদর্শক হইয়াছিল।

২। ডিলিরিয়াম্ জন্য অনেক ডাক্তারই "হাইওসায়েমাস্" ইত্যাদি ঔষধ জন্য অতিশয় ব্যস্ত হইয়া পড়ে এবং ঔষধের খিচুড়ী করিয়া, নিজে মনের শান্তির উপশম করিতে গিয়া, রোগীর প্রতি যে ঘোর অবিচার করিয়া ফেলেন, তাহা তাঁহাদের বুঝা উচিত।

৪। ব্র্যাণ্ডি না হইলে যে, কোলাপ্স অবস্থায় রোগী রক্ষা পায় না, ইহা ভুল ধারণা !!! ব্র্যাণ্ডি বরং প্রথমে ষ্টিমুলেট Stimulate করিয়া পরে ভয়ানক অবসাদ উপস্থিত করে জানিবে। ওলাউঠার কোলাপ্স অবস্থার ন্যায় অবস্থায় যখন ব্র্যাণ্ডি না দিয়া বিন্দুমাত্র হোমিওপ্যাথিক ঔষধে উপকার হয়, তখন অন্যত্রও ষ্টিমুলেট করার জন্য ব্র্যাণ্ডির কোন প্রয়োজন নাই।

৪। তুলা ও উপযুক্ত ব্যাণ্ডেজ দ্বারা বক্ষঃস্থল ও পৃষ্ঠ সর্ব্বদা বাঁধিয়া রাখিয়াছিলাম। উহা পুলটিস্ অপেক্ষা উৎকৃষ্ট কার্য্যকারী; আমরা পুলটিস না দিয়া, বহু বৎসর যাবৎ এই প্রকার ব্যাণ্ডেজ বক্ষে বাঁধিয়া উৎকৃষ্ট ফললাভ করিতেছি;

২ নং রোগি-তত্ত্ব :—নারাজোলের রাজার ষ্টেটের, ডাক্তার শ্রীযুক্তবাবু দুর্গ চরণ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের প্রথম পুত্র শ্রীমান্ নগেন্দ্রের নিউমোনিয়া জ্বর হয় (জানুয়ারি মাসের শেষভাগে ১৯০৭ সন)। পুত্রটির বয়স ২২।২৩ বৎসর হইবে। পীড়ার প্রথমে অন্য একজন হোমিওপ্যাথিক ডাক্তার দেখিতেছিলেন। প্রথম দক্ষিণ ফুসফুস আক্রান্ত হয়, পরে বাম ফুসফুস আক্রান্ত হয়। জ্বর ১০৩।১০৪° ডিগ্রী পর্য্যন্ত হইতেছিল। তিনি একোনাইট, ব্রাইওনিয়া, ফস্ফরাস্ এই কয়টি ঔষধ দেন; কিন্তু কোন ফল না দেখিয়া উক্ত ডাক্তার বাবু আমাকে ডাকিলেন।

যাইয়া দেখি রোগী সর্ব্বদা লেপ গায় দিয়া থাকিতে চায়। নিশ্বাসপ্রশ্বাস নিতান্ত কষ্টকর হইয়াছে এবং প্রতি নিশ্বাসে নাসিকার পক্ষদ্বয় উঠাপড়া করিতেছে; গয়েরের রঙ সাদা, আঠাপানা; মাঝে মাঝে উঠিতেছে। প্লুরিসি হইয়া বক্ষে বেদনা হইয়াছে; কষ্টে পার্শ্বদেশ পরিবর্ত্তন করিতে পারে; এক পার্শ্ব হইতে পার্শ্বান্তর হইলে প্লুরায় যে জল হইয়াছে, তাহা ঝপ্ শব্দ করিয়া গড়িয়া রোগীর অপর পার্শ্বে পড়ে, রোগী তাহা স্পষ্ট বুঝিতে পারিয়া আমাকে বলিল; আমি বক্ষঃ পরীক্ষা করিয়া উভয় পার্শ্বের প্লুরো-নিউমোনিয়া হইয়াছে বুঝিতে পারিলাম এবং বক্ষঃস্থল ও পৃষ্ঠদেশ তুলা দ্বারা ব্যাণ্ডেজ করিয়া দিতে বলিলাম। ঔষধ লাইকোপোডিয়াম্ ১২শ শক্তি ৩ ঘণ্টা অন্তর খাইতে দিয়া আসিলাম।

পরদিন জানিলাম রোগী কিছু ভাল। ঐ লাইকো—পরদিনও দিলাম। এই প্রকার ৭।৮ দিন লাইকোপোডিয়াম ১২শ শক্তি চলিল, হঠাৎ একদিন জ্বর বৃদ্ধি পাইল। এক ডোজ সাল্‌ফার্ ৩০শ শক্তি দিয়া তিন দিন পরে পুনরায় লাইকো ১২শ শক্তি দিবসে তিন চারিবার দিতে লাগিলাম, তাহাতেই রোগী একপক্ষ মধ্যে অনেক সুস্থ বোধ করিল। উঠিয়া হাঁটিতে সক্ষম হইল। পথ্য—দুগ্ধ, বার্লী ইত্যাদি চলিয়াছিল; প্রত্যেক বার পথ্যের পর ৩০ ফোঁটা করিয়া জল সহ আমাদের **এসেন্স অব্ মসূরী** চলিয়াছিল।

রোগী ইহাতে ক্রমে সুন্দর সুস্থ হইয়া উঠিয়াছিল; এইক্ষণ দুগ্ধ রুটি খাইয়া রোগী অনেক সবল হইয়াছে। বক্ষোবেদনা ইত্যাদি কোন অসুখ নাই। বক্ষঃস্থল এখনও উত্তমরূপে আবৃত করিয়া রাখিয়াছি এবং সর্ব্বদা তদ্বিষয়ে সতর্কতা নিতে বলিয়াছি। প্লুরিসি হইয়াছিল বলিয়া ভাত খাইতে একটু গৌণ করিয়া দেওয়া হইবে। (১৩ই মার্চ্চ ১০০৭)।

মন্তব্য Remarks:—একমাত্র লাইকোপোডিয়াম্ ১২শ শক্তি এই রোগীর প্রাণ রক্ষা করিয়া সম্পূর্ণ সুস্থাবস্থা প্রদান করিল। রোগী চোরবাগান শ্রীযুক্ত কৃষ্ণকুমার জ্যোতিষীর বাসায় আছে এবং সেইখানেই চিকিৎসিত হইয়াছে। রোগীর পিতা এবং প্রতিবাসী সকলেই, একমাত্র ঔষধ দ্বারা এতাদৃশ কঠিন পীড়ায়, এই রোগীর আরোগ্য দর্শন করিয়া আশ্চর্য্যান্বিত হইয়াছেন। একমাত্রা সাল্‌ফার্ দেওয়া হইয়াছিল, তাহা লাইকোপোডিয়ামের

ক্রিয়াবর্দ্ধন জন্য ; এতাদৃশ প্লুরো-নিউমোনিয়া অন্যান্য "প্যাথি" দ্বারা কখন ঈদৃশ সত্বর পরিষ্কার ভাবে আরোগ্য সম্ভবে না। **আমাদের ঔষধ কেবল জল নহে, ইহা শক্তীকৃত অমৃত বিশেষ।**

**মার্ক-সলিউবিলিস** ঃ—দক্ষিণদিকের পীড়া। বিলিয়াস্ নিউমোনিয়া। ন্যাবা বা কামল। উদরাময়। দক্ষিণ ফুস্ফুস মধ্যে চিড়িকমারা বেদনা। দক্ষিণ-দিকে শয়ন করিতে অক্ষম। ফুস্ফুস মধ্যে ভারবোধ। ব্রঙ্কো-নিউমোনিয়া। হঠাৎ লেংরিংস এবং ট্রেকিয়া শুষ্ক হইয়া শ্বাসকষ্ট ও আক্ষেপযুক্ত কাশি উপস্থিত হয়। অর্থাৎ বৃদ্ধি রাত্রিতে। হরিদ্রাভ-সবুজবর্ণের গয়ের,তাহাতে রক্তের দাগ দেখা যায়। গাত্রে জ্বালাযুক্ত উত্তাপ, এতৎসহ সময় সময় বহুল ঘর্ম্ম, তাহাতে পীড়ার উপশম বোধ হয় না। জিহ্বা হরিদ্রাবর্ণ ; শীঘ্রই শুষ্কভার ধারণ করে, বোধেন্দ্রিয় সকল স্থূলভাবাপন্ন ; অত্যন্ত মাথাধরা, তন্দ্রালুতা, সামান্য ডিলিরিয়াম্। বেদনার কথা বলে না। ( ইনফ্লুয়েঞ্জা )। শিশুদের লোবার নিউমোনিয়া। গয়েরে লবণাস্বাদ। জ্বর নাই অথচ বেদনা এবং শ্বাসকষ্ট অতীব বর্ত্তমান।

**নাইট্রাম্** ঃ—বক্ষঃস্থল মধ্যে বোঝা চাপানবৎ ভারবোধ। শ্বাসকষ্ট এত যে দমবন্ধ হইয়া যায়। শ্বাসকষ্ট হেতু দুই এক ঝিনুক মাত্র জলপান।

**নাইট্রিক-এসিড** ঃ—বহুদিনের রোগ। বৃদ্ধ বয়স, দুর্ব্বলতা ও শীর্ণ দেহ। হঠাৎ বেদনার উপশম ; কিন্তু নাড়ীর গতি অধিকতর দ্রুত এবং ক্ষুদ্র হইয়া উঠে। নাড়ী ইন্টারমিটেণ্ট। কষ্টে expectorates গয়ের উঠা। শ্লেষ্মাতে বক্ষঃস্থল যেন পরিপূর্ণ হইয়া রহিয়াছে, এমন ভাবে জাগরিত হয় এবং কাশিয়া কিছু শ্লেষ্মা না উঠাইলে, সহজে নিশ্বাস প্রশ্বাস লইতে পারে না।

**ওপিয়াম্** ঃ—শিশুদের নিউমোনিয়া ; মস্তিষ্কের কন্জেচশনাদি লক্ষণা-ধিক্য হেতু নিউমোনিয়া অনেক সময় ধরা পড়ে না। শরীরের উপরার্দ্ধ নীল-বর্ণ—এতৎসহ ঘড় ঘড়িযুক্ত শ্বাসপ্রশ্বাস। বৃদ্ধ বয়সের নিউমোনিয়া। ফুস্ফুসের প্যারালিসিস হেতু ইণ্টারমিটেণ্ট শ্বাসপ্রশ্বাস। নীলবর্ণ, ফেনাযুক্ত শ্লেষ্মা ; বুক-জ্বালা ; হস্ত কম্প, ক্ষীণস্বর। নিদ্রা মধ্যে মাঝে মাঝে Starts চমকিয়া উঠা। বক্ষঃস্থল উষ্ণ। নিম্নশাখা ব্যতীত, সমস্ত শরীরে উষ্ণ ঘর্ম্ম এবং সুডামিনা Sudamina নামক সাদা ঘামাচি। বিছানা অতি গরম বোধ হয়।

রোগি-তত্ত্ব :—M. H. F. বয়স ৪০ বৎসর; কফীর ধাতু। তাহার নিউমোনিয়া হয়। সময় সময় তাহার মনে হইত "সে যেন বাটিতে নাই", সেই জন্য বলিত "আমার ইচ্ছা হয় যে আমার বাটিতে পরিবারের মধ্যে আমি থাকি"। কঠিন রোগ সত্ত্বেও, বিশেষ ব্যাকুলতা নাই এবং বিছানা অতীব গরম বোধ হওয়া বিধায় বিছানায় উঠিয়া বসিয়া থাকিতে চায়। নিম্নশাখা ব্যতীত সমস্ত শরীর উষ্ণ ঘর্ম্মযুক্ত এবং সুডামিনা নামক শ্বেত ঘামাচিতে পূর্ণ। বিছানা হাতড়ান। এই রোগীতে "ব্রাইওনিয়া, ফস্ফরাস" বহুপরিমাণে পড়িয়াছিল কিন্তু তাহাতে কোন ফল হয় নাই। ইহাতে গলা ঘড়্ঘড়ি না থাকা সত্ত্বেও ওপিয়াম ৬ষ্ঠ শক্তি দেওয়া হয়; তাহাতে আশ্চর্য্য ফললাভ হইল; বিকারাদি অবস্থা মন্ত্রাহতের ন্যায় চলিয়া গেল। রোগী আরোগ্যলাভ করিল ( Dr. Bernreuter )।

ফস্ফরস :—মস্তক অগ্নির ন্যায় গরম। কপোলদ্বয়—রক্তবর্ণ ও উষ্ণ; কর্ণদ্বয় লাল, পিউপিল্ সঙ্কীর্ণ, মুখ বুঁজিয়া থাকা। ডিলিরিয়মে—বিড়্বিড় করিয়া বকা ও নানাবিধ অঙ্গভঙ্গী। জলপান করিতে দিলে, অতি আগ্রহের সহিত আঁকা বাঁকা করিয়া জলপান করিতে চায় বটে, কিন্তু সামান্য কয়েক ঝিনুকের অধিক পান করিতে পারে না; শ্বাসপ্রশ্বাসের কৃচ্ছ্রতাই তাহার প্রধান কারণ। নাসিকার পক্ষ দুইটি উঠাপড়া করে ( চেলি, এণ্টি-টা )।

ক্যারোটিড ধমনী সজোরে উল্লম্ফন করে; হৃৎপিণ্ডের সজোরে গতি। নাড়ী দ্রুত। চর্ম্ম—শুষ্ক এবং উষ্ণ। দক্ষিণদিকের ফুস্ফুসের নিম্নভাগের পশ্চাদ্দেশে নিউমোনিয়া এবং তাহার যকৃত্তীভূত অবস্থা। বক্ষঃস্থলে কাসিয়া বাঁধার ন্যায় চাপবোধ। উদরাময়; ব্রঙ্কো নিউমোনিয়া। গয়ের একখণ্ড কাগজের উপর নিক্ষেপ করিলে, ভাঙ্গিয়া ছড়াইয়া পড়ে। দক্ষিণ ফুস্ফুসের হিপাটিজেশন। <(বৃদ্ধি) বাম পার্শ্বে শয়নে। নিউমোনিয়া সহ টাইফয়েড অবস্থা; হাইপোষ্টাটিক নিউমোনিয়া; ফুস্ফুসের ভেইন সমস্ত—রক্তপূর্ণ, এবং ফুস্ফুস মধ্যে রক্তস্রাব। রোগী—দুর্ব্বল, নাড়ী ক্ষীণ; সময় সময় দীর্ঘনিশ্বাস পরিত্যাগ; বেদনার জন্য যে প্রকৃত-ভাবে নিশ্বাস লইতে পারে না তাহা নহে; ফুস্ফুসের রক্তপূর্ণতা এবং দুর্ব্বলতার জন্যই প্রাণ ভরিয়া নিশ্বাসপ্রশ্বাস লইতে অক্ষম। শীতল ঘর্ম্ম। প্লুরো-নিউমোনিয়া; কাশির পর নিশ্বাসপ্রশ্বাস কঠিন

রোগের তৃতীয়াবস্থায়, মানসিক ক্ষুব্ধতা। অল্প ডিলিরিয়াম্, বিছানা হাতড়ান, হাত কাঁপা, শয্যাশায়ী অবস্থা, নাড়ী দুর্ব্বল, চক্ষে ঘোর দেখা, মুখ, চোখ বসিয়া যাওয়া, শুষ্ক ওষ্ঠ এবং জিহ্বা; কষ্টকর শ্বাসপ্রশ্বাস, কষ্টকর কাশি ও গয়ের উঠা। অনৈচ্ছিক ভাবে পাতলা মলত্যাগ। ফুস্‌ফুসের প্যারালিসিস হইবার অবস্থা। পাতলা, দীর্ঘকায়, দুর্ব্বল ব্যক্তির যক্ষ্মারোগ। ফস্ফরাস—দুর্ব্বল ফুস্ফুস এবং হৃৎপিণ্ডের পক্ষে পরম উপকারী। নিউমোনিয়া সহ দুর্ব্বলতা এবং ব্রঙ্কাইটিসের লক্ষণ প্রধান থাকিলে ইহাতে বিশেষ ফল পাইবে। রোগের টাইফয়েড অবস্থায় ইহা বিশেষ কার্য্যকারী। হিপাটিজেশনের প্রথমাবস্থায় ইহা ফলপ্রদ।

হাস্-টক্স :—টাইফয়েড অবস্থাযুক্ত নিউমোনিয়া; জিহ্বা শুষ্ক ও রক্তবর্ণ (গো-মাংসখণ্ডবৎ); পূঁয শোষিত হইয়া টাইফয়েড অবস্থা; এতৎসহ কাশি ও অস্থিরতা; স্থিরভাবে থাকিলে শ্বাসকৃচ্ছ্র এবং বেদনার বৃদ্ধি হয়। জিহ্বার অগ্রভাগ লাল। দুর্ব্বলতা; অজ্ঞানাবস্থা, শ্রুতি-কঠোরতা, অসাড়ে মল মূত্রত্যাগ; চর্ম্ম শুষ্ক ও উত্তাপযুক্ত; জিহ্বা শুষ্ক ও মলযুক্ত। গয়ের রক্তবর্ণ বা ইষ্টকবৎ অথবা ঠাণ্ডা, সবুজবর্ণ মিউকাসযুক্ত, fetid পচ গন্ধময়। গয়ের পক্ক বদরীর ( বড়ই বা কুলের ) ন্যায় বর্ণবৎ।

পাল্‌সেটিলা :—পৃষ্ঠদেশে চিৎ হইয়া শয়ন করা। কোন পার্শ্বেই শয়ন করিতে পারে না। অর্দ্ধাঙ্গে only মাত্র ( বক্ষের বামদিকে ) ঘর্ম্ম। সাঁইসুঁই ব্যতীত উচ্চৈঃশব্দে কথা বলিতে পারে না। মিনিটে ৫০ বার শ্বাসপ্রশ্বাস। হামের পর নিউমোনিয়া। ব্রঙ্কো-নিউমোনিয়া, বিশেষতঃ ক্ষীণরক্তযুক্তা স্ত্রীলোক। নিউমোনিয়ার রেজোলিউশনের পর, অনেক দিন কাশি থাকে। গয়ের হরিদ্রাভ-সবুজবর্ণ এবং সহজে উঠে।

স্যাঙ্গুইনেরিয়া :—রোগের ২য় এবং ৩য় অবস্থা। অতীব শ্বাসকষ্ট। গয়ের মরিচার ন্যায় শক্তপানা এবং ইষ্টকবর্ণবৎ। হেক্‌টিক্ জ্বর, উদরাময়, শয্যাশায়ী অবস্থা; অতীব শ্বাসকষ্ট; হাত পা শীতল অথবা অগ্নির ন্যায় গরম; মাথা উঁচু করিয়া চিৎ হইয়া শয়ন করিয়া থাকে। হিপাটিজেশনের পূর্ব্বে—হৃৎপিণ্ডের অবসন্নতা ও অপারগতা। হৃৎপিণ্ডের দুর্ব্বলতা ও অসম ক্রিয়া; রোগী মূর্চ্ছা যায় ও ঘর্ম্মাক্ত হয়; সময় সময় বিবমিষা দেখা দেয়। নাড়ী—ক্ষুদ্র ও দ্রুত। জ্বর বেলা ২টা হইতে ৪টার মধ্যে।

সেনিগা ঃ—দক্ষিণদিকের পীড়া। অত্যন্ত চিড়িকমারা। বলক্ষয়। নাড়ী ক্ষুদ্র, প্রায় পাওয়া যায় না। কাশি কদাচিৎ এবং তাহা কিছুই উঠে না, কিন্তু বক্ষঃস্থলে শ্লেষ্মা ঘড়্ ঘড় করে; নিদ্রালুতা, মুখমণ্ডলে ক্ষুব্ধ-মনোভাব প্রকাশ হয়। ব্রঙ্কো এবং ক্রুপাস নিউমোনিয়া।

স্পঞ্জিয়া ঃ—ব্রঙ্কো এবং ক্রুপাস নিউমোনিয়া। গয়ের টক্ কিম্বা অম্ল স্বাদাপন্ন। শুইলে পীড়ার বৃদ্ধি। সাইসঁ ইযুক্ত ও ব্যাকুলতা পূর্ণ নিশ্বাস প্রশ্বাস। বক্ষঃস্থলে জ্বালা। শয়ন করিতে পারে না। কিছু খাইলে কাশি দমন থাকে।

সাল্ফার ঃ—যে কোন অবস্থায় দেওয়া যাইতে পারে—বিশেষতঃ অন্যান্য ঔষধে কাজ না পাইলে। চরণ ও হস্তদ্বয় উষ্ণ ও জ্বালাযুক্ত, ব্রহ্মতালু অগ্নির ন্যায় গরম। পাকস্থলীতে শূন্য ও দুর্ব্বলতা বোধ। প্রাতে উদরাময়। দম্‌বন্ধ হইবার ভাব: সমস্ত দরজা ও জানালা খুলিয়া রাখে। সমস্ত রাত্রি অস্থিরতা ও অনিদ্রা। চর্ম্মরোগ। টাইফয়েড অবস্থাযুক্ত নিউমোনিয়া। রেজো-লিউশন অবথা শোষণকার্য্য সম্বন্ধে অতীব সহায়তা করে। বৃদ্ধ এবং শিশু-দিগের নিউমোনিয়া।

ভিরেট্রম-ভিরিডি ঃ—মুখমণ্ডল রক্তবর্ণ, জিহ্বার মাঝখানে রক্তবর্ণ ডোরা; পাকস্থলীতে শূন্যবোধ। সমভাবে ইণ্টারমিটেণ্ট নাড়ী। পূঁযরক্ত—গয়ের মধ্যে দেখা যায়। প্রথমাবস্থায় অর্থাৎ কন্‌জেচ্‌শন অবস্থায়—অতীব রক্তাধিক্য হইলে কয়েক মাত্রা এই ঔষধে নিউমোনিয়া প্রকৃত ভাবে প্রকাশ না হইয়া আরোগ্য হইতে পারে।

নিউমোনিয়া-চিকিৎসা জন্য অন্য কতকগুলি উৎকৃষ্ট ঔষধঃ—

এমোনিয়া-কার্ব্ব ঃ—হৃৎপিণ্ড মধ্যে ক্লট জমা লক্ষণচয়; বৃদ্ধ বয়সের ব্রঙ্কো-নিউমোনিয়া।

কার্ব্ব-এনিমেলিয়া ঃ—নিউমোনিয়ার শেষাবস্থা এবং দক্ষিণ লাংসের অভ্যন্তরে পূঁয জন্মে। বৃদ্ধি দক্ষিণদিকে শয়নে।

ডিজিটেলিস ঃ—বৃদ্ধ বয়সে নিউমোনিয়া, হৃৎপিণ্ড অবসন্ন হইবার উপক্রম।

ইল্যাপ্স ঃ—কালবর্ণ রক্তের গয়ের।

ফেরাম-আইয়ড ঃ—ক্রণিক নিউমোনিয়া।

আইওড ঃ—ক্রুপাস-নিউমোনিয়া ; সদালগ্ন জ্বর ও অত্যন্ত তৃষ্ণা।

ইপিকাক ঃ—শিশুদের নিউমোনিয়া ; কন্‌ভাল্‌শন ; গলা ঘড় ঘড়।

কেলি-বাইক্রোম ঃ—ক্রুপাস্ নিউমোনিয়া ; <প্রাতে।

ক্রিয়োজোট ঃ—ফুস্‌ফুসের গ্যাংগ্রিন্ ; বক্ষঃস্থল—ভারীবোধ, ঈষৎ সবুজবর্ণযুক্ত হরিদ্রাবর্ণের গয়ের, তাহাতে দুর্গন্ধ।

ল্যাক্‌ন্যান্‌থিস ঃ—টাইফয়েড নিউমোনিয়া ; ডিলিরিয়ামে অত্যন্ত কথা বলা ; জ্বরের <বৃদ্ধি ১টা হইতে ২টা বেলার মধ্যে ; বধিরতা ; পেটফাঁপা।

লরোসিরেসাস ঃ—টাইফয়েড-নিউমোনিয়া ; গলা ঘড় ঘড়ি rattling ; হাত পা বরফের ন্যায় শীতল ; প্রতিক্রিয়ার অভাব।

ন্যাট্রাম্-সাল্‌ফ ঃ—সাইকোসিস্ ধর্ম্মযুক্ত sycosis নিউমোনিয়া ; বামবক্ষে বেদনা ; কাশিবার সময় বসিয়া দুই হাতে বক্ষঃস্থল চাপিয়া ধরে ; প্রাতে আল্গা loose কাশি ; বক্ষের ভিতর শূন্য শূন্য বোধ (ব্রাই, ষ্ট্যানা)।

নাক্স-ভমিকা ঃ—মাতালদিগের অথবা অর্শরোগগ্রস্তদিগের ব্রঙ্কো-নিউমোনিয়া ; পাকস্থলীর গোলযোগ প্রধান।

টেরিবিন্থিনা ঃ—টাইফয়েড নিউমোনিয়া ; বক্ষোমধ্যে জ্বালা এবং বোধ হয় যেন, উহা কসিয়া ধরিয়া আছে ; ক্রিপিটেশনে তরল শব্দ।

আনুষঙ্গিক উপদেশ Auxilliary ঃ—নিউমোনিয়া রোগে অনেকে বক্ষের উপর মসিনা বা গমের ভূষির bran পুল্‌টিস ব্যবহার করিতে উপদেশ করেন। আমরাও পূর্ব্বে এই সমস্ত পুল্‌টিস্ ব্যবহার করিতাম। অকারণ রোগীর নিতান্ত কষ্ট হয় বলিয়া এইক্ষণ আমরা এইরূপ পুল্‌টিস ব্যবহারে ক্ষান্ত দিয়াছি। আমাদের হোমিওপ্যাথিক ঔষধে যে উপকার প্রাপ্ত হই, তাহাই আশাতীত আশ্চর্য্যজনক।

রোগি-তত্ত্ব ঃ—( টেপার জমিদার বাবু সারদারঞ্জন রায় মহাশয়ের দৌহিত্রের নিউমোনিয়া রোগে চেলিডোনিয়াম দিয়া যে আশ্চর্য্য ফল পাইয়া-ছিলাম তাহা অবর্ণনীয় ; জ্বর ১০৫° ডিগ্রী হইত ; নাসিকার পক্ষদ্বয় শ্বাস-প্রশ্বাস সহ উঠাপড়া করে—এই মাত্র লক্ষণে চেলিডোনিয়াম দেওয়া হয় )।

আরও—পুল্‌টিস ব্যবহার দস্তুরমত করা কঠিন ; কারণ পুল্‌টিস বক্ষঃস্থল

হইতে নামাইলে, হঠাৎ বক্ষে ঠাণ্ডা লাগিতে পারে; সে জন্য বিশেষ সতর্কতা আবশ্যক, কিন্তু তাহা সকলে লইতে পারে না।

পুলটিসের পরিবর্ত্তে বক্ষঃস্থলকে ঠাণ্ডা লাগা হইতে রক্ষা করিবার জন্য, আমরা নিম্নলিখিত উপায় অবলম্বন করিয়া থাকি:—

(১) বক্ষঃস্থলে ফ্ল্যানেল জড়াইয়া রাখা, অথবা বক্ষের পীড়িত স্থানের উপর, চতুর্দ্দিকে ভাল তুলা দ্বারা পুরু করিয়া আবৃত করতঃ তদুপরি "বডি—ব্যাণ্ডেজ" Body Bandage করিয়া দিতে হয়। একখণ্ড বস্ত্রের মাথায়—চারি পাঁচভাগ করিয়া চিরিয়া লইলেই বডি ব্যাণ্ডেজ হইল; ইহার এক দিকের এক একটি ভাগে অপরদিকের এক একটি ভাগের সহ বাঁধিলে এই ব্যাণ্ডেজ বাঁধা হয়।

(২) সাদা এক টুক্‌রা ফ্ল্যানেল্ হাতকাটা বডির ন্যায় বা ওয়েষ্টকোটের ন্যায়, কিম্বা বুক্কির ন্যায় করিয়া ছাঁটিয়া লইবে; তদ্দ্বারা যথোপযুক্তরূপে বক্ষঃটি আবৃত করিয়া "ড্রেসিং আল্‌পিন" দ্বারা সম্মুখের বোতামের স্থানে আঁটিয়া রাখিলে—বক্ষঃ একভাবে uniformly উপযুক্তউত্তাপ মধ্যে থাকিবে। উহা এক বার পরিধান করাইয়া আর শীঘ্র খুলিবে না। এই কৌশল-ক্রিয়া Mechanism দ্বারা পুলটিসের যন্ত্রণা হইতে রোগী ও তাহার শুশ্রূষাকারক উভয়েই রক্ষা পাইবে। (পাবনা ধোবাঘাটার যাদব বাবুর নিউমোনিয়া রোগে, আমি এই ব্যাণ্ডেজ প্রথম ব্যবহার করিয়া তাঁহাকে আরোগ্য করি)। এই প্রকার ব্যাণ্ডেজের নাম আমি "নিউমোনিয়া-ব্যাণ্ডেজ" বা "নিউমোনিয়া জ্যাকেট" রাখিয়াছি।

পথ্য Diets:—অবস্থা অনুসারে দিবে। সাগু, বার্লী, দুগ্ধ, মাংসের যূষ, মসূরীর যুষ—অবস্থানুসারে ইহাতে প্রশস্ত পথ্য। উদরাময় সহ জ্বর বা নিউমোনিয়া হইলে—মসূরীর যুষ অতীব উপকারী। আমরা জল ও পথ্য, যাহাই খাইতে দিই, তাহাই গরম করিয়া দেওয়া হয়।

রোগী নিতান্ত দুর্ব্বল হইয়া পড়িলে আমাদের এসেন্স অব্ মসূরী দ্বারা বিশেষ ফল পাইবে। আমাদের বহু রোগীতে ইহা প্রয়োগ করাতে, তাহাদের বলরক্ষা হইয়া জীবন-রক্ষা পাইতেছে। প্রত্যেকবার পথ্যের পর

কিঞ্চিৎ জল সহ মিশ্রিত করিয়া ইহা সেবন করিতে দিবে। মাত্রা ৩০ ফোঁটা হইতে ৬০ ফোঁটা পর্য্যন্ত। বালক ও শিশুর জন্য ৫।২৫ ফোঁটা পর্য্যন্ত।

---

## দশম অধ্যায়।

## ফুস্‌ফুসের গ্যাংগ্রিন্। GANGRENE OF THE LUNGS.

সম-সংজ্ঞা Synonym :—ফুস্‌ফুসের মৃত বা পচন-অবস্থা।

রোগ-পরিচয় Description :—এই রোগে লাংস-টি Lungs অল্পস্থান ব্যাপিয়া, কিংবা বহুস্থান ব্যাপিয়া মৃত হইয়া পচিয়া যায়।

কারণ-তত্ত্ব Ætiology :—ইহা নিউমোনিয়াদি রোগের উপসর্গ বিশেষ হইতে পারে। ফুস্‌ফুস মধ্যে bacteria ব্যাক্‌টিরিয়া প্রবেশ করাতেও এই রোগ ঘটিতে পারে।

প্যাথলজী Pathology :—রোগাক্রান্ত স্থান soft নরম ও নীলাভ-সবুজবর্ণ হইয়া যায়; তন্মধ্যে দুর্গন্ধ জন্মে; উহা হইতে পূঁযবৎ Purulent পদার্থ নির্গত হইতে থাকে এবং তাহাতে রোগাক্রান্ত স্থানটীতে ক্ষত ও গর্ত্ত হইয়া যায়।

লক্ষণ Symptoms :—নিতান্ত দুর্গন্ধময় গ্যাংগ্রিন্ উৎপাদিত পদার্থ গয়েরের সঙ্গে উঠিতে থাকে; উহা দেখিতে নীলাভ-সবুজবর্ণ।

ভাবীফল Prognosis :—অতি বিপদজ্ঞাপক। অতি অল্পস্থানে গ্যাংগ্রিন্ হইলে আরোগ্য সম্ভাব্য। বহু স্থানব্যাপী গ্যাংগ্রিন্ প্রাণনাশক।

চিকিৎসা Treatment :—সুপথ্য ও সুবাতাস প্রয়োজন।

এতৎজন্য—*আর্সেনিক, কার্ব্ব-ভ,* ক্রোটেলাস.ক্রিয়োজোটাম্,ল্যাকেসিস্, সাইলিসিয়া ও সিকেলি উৎকৃষ্ট ঔষধ।

---

## একাদশ অধ্যায়।

## ফুস্‌ফুসের এম্ফিজিমা। EMPHYSEMA OF THL LUNGS.

সম-সংজ্ঞা Synonyms :—ফুসফুস মধ্যে বাতাধিক্য; পাল্‌মোনারি এম্ফিজিমা; ভেসিকুলার-এম্ফিজিমা।

রোগ-পরিচয় Description:—ফুসফুসের cells অনুকোটরনিচয় মধ্যে

অথবা লবিউলনিচয়ের চতুর্দ্দিকস্থ স্থান মধ্যে, অধিক মাত্রায় air বায়ু প্রবেশ করিলে—এম্ফিজিমা হয়। এম্ফিজিমাযুক্ত প্রদেশ স্ফীত হইয়া উঠে।

**কারণ-তত্ত্ব** Ætiology :—মুখে বাঁশি ইত্যাদি বাজান, হুপিং-কফ, হাঁপানি ইত্যাদি কারণে দুর্ব্বল ফুস্‌ফুস মধ্যে বাতাসের চাপন লাগিয়া এম্ফিজিমা জন্মিয়া থাকে। বৃদ্ধ বয়সের কাশিরোগ সহ ইহা এক chief প্রধান উপসর্গ। ফুস্‌ফুসের একস্থানে রোগ হেতু ক্রিয়াহীনতা হইলে, স্থানান্তরে ক্রিয়াধিক্য হইয়াও এম্ফিজিমা-অবস্থা হয়।

**প্রকার ভেদ** Varieties :—ইহা দুই প্রকার হয় ; ( ) ভেসিকুলার Vesicular এবং ইণ্টার-লবিউলার Inter-lobular।

**প্যাথলজি** Pathology :—(১) ভেসিকুলার এম্ফিজিমা, ফুসফুসের উপরিদেশস্থিত lobe লোবে হইয়া থাকে ; তাহাতে ফুসফুস বৃহৎ, কোমলতর, স্থিতিস্থাপকতাহীন হয়। বক্ষঃস্থল উদ্‌ঘাটিত করিলে—উহা চুবড়িয়া যায় না। (নিরোগী লাংস, বক্ষঃ উদ্‌ঘাটন মাত্র বহির্ব্বায়ুর চাপে চুবড়িয়া যায়) ; ফুসফুসের অনুকোটরচয় প্রসারিত দেখায়, অথবা বহু অনুকোটরনিচয় ফাটিয়া একটি বৃহৎ বায়ুকোষ জন্মে। (২) ইণ্টার-লবিউলার জাতীয় এম্ফিজিমাতে—অনুকোটরচয় ফাটিয়া লবিউল্‌দিগের অন্তর্ব্বর্ত্তি স্থানচয়ে বায়ু প্রবেশ করে।

**লক্ষণ** Symptoms :—শ্বাসকৃচ্ছ্র প্রধানতম লক্ষণ। বৃদ্ধদিগের এই পীড়া হইলে—সর্ব্বদাই হাঁপানির ন্যায় asthmatic নিশ্বাস প্রশ্বাস দেখিবে। সামান্য পরিশ্রমে—এই শ্বাসকষ্টের বৃদ্ধি হয়। মুখমণ্ডল ফুলোফুলো ও বেগুণে বর্ণ দেখায় এবং কাশির সময় নীলবর্ণ প্রায় হয়।

এই রোগে বক্ষঃস্থল ফুলিয়া যায়। তাহাতে বক্ষঃস্থলের আকৃতি, মদের পিপার ন্যায় দেখায়। প্যাল্‌পেশনে—ভোকাল-ফ্রেমিটাস ভাল অনুভূত হয় না। পারকাশনে—ফাঁপা শব্দ অধিকতর হয়। অস্‌কাল্‌টেশনে—নিশ্বাস খর্ব্বতর ও প্রশ্বাস দীর্ঘতর হয় এবং রাল্‌স ব্রঙ্কাইটিস হেতু শুনা যায়।

**উপসর্গ** Camplications :—হৃৎপীড়া ; শোথ।

**ভাবীফল** Prognosis :—সম্পূর্ণ আরোগ্য হয় না।

**চিকিৎসা** Treatment :—সারদ খাদ্য, মাংসের যুষ, অন্ন তরল পদার্থ প্রশস্ত পথ্য। হাঁপানি, হুপিং কফ ইত্যাদি পীড়ার চিকিৎসা হইতে এই বিষয়েও সাহায্য পাইবে।

আর্সেনিক ৩০শ শক্তি দ্বারা আমরা অনেক স্থলে উপকার পাইয়াছি।

এতদধিকারে :—বেল, ব্রোমিয়াম, চিনিনাম্-আর্স, কুপ্রাম, ডিজিটেলিস, হিপার, ইপিকাক, কেলি-কার্ব্ব, ল্যাকে, লোবিলিয়া, ন্যাপ্থালিন, ওলিয়্যাণ্ডার, সার্স্, সেনিগা, সিপিয়া এবং সাল্ফার সর্ব্বদা ব্যবহৃত হইয়া থাকে।

এন্টি-টার্ট ভিরাট্, টেরিবিস্থ ইত্যাদি দ্বারাও অনেক ফল পাওয়া যায়।

## দ্বাদশ অধ্যায়।

### ফুস্ফুসের শোথ বা ইডিমা। ŒDEMA OF THE LUNGS.

**রোগ-পরিচয় Description** :—ফুসফুসের টিসু সমস্তে এবং ক্ষুদ্র ক্ষুদ্র ব্রঙ্কাই সমস্তে সিরাস ফ্লুইড (তরল পদার্থ) সঞ্চিত হইলে, "ইডিমা অব্ দি লাংস" অর্থাৎ ফুসফুসের ইডিমা বা শোথ বলে।

**কারণ-তত্ত্ব Ætiology** :—সাধারণ সার্ব্বাঙ্গিক শোথ সহ, এই রোগ জন্মিয়া থাকে। হৃদ্রোগ, ব্রাইট্‌স ডিজিজ এবং পোর্টাল কন্‌জেচ্‌শন্ হইতে এই রোগ অধিকাংশ স্থলে জন্মে। তরুণ নিউমোনিয়া, টিউমার বা এনিউরিজমের চাপ ইত্যাদি হইতেও এই রোগ জন্মিতে পারে।

**লক্ষণ Symptoms** :—শ্বাসপ্রশ্বাসে কষ্ট ইহার প্রধান লক্ষণ ; এতৎসহ অন্যান্য স্থানে অনেক সময় শোথের চিহ্ন দেখিবে। শুষ্ক কাশি অত্যন্ত হয়। কাশিতে বহু পরিমাণ থুথুর ন্যায় গয়ের বা রক্তের জলের ন্যায় গয়ের উঠে। সমস্ত বক্ষে অনেক সময় তরল রাল্‌স পাওয়া যায়। কাশি আক্ষেপযুক্ত। পারকাশনে ডাল্ বা টিম্পানিটিক শব্দ হয়।

**চিকিৎসা Treatment** :—তরুণ ইডিমাতে—একোন, নাক্স-ভ ; স্কুইল, সাল্ফার, এণ্টি-টার্ট।

**এমেনি-কার্ব্ব** :—নিদ্রালুতা ; রক্ত কার্ব্বণ-বিষ দ্বারা পূর্ণ।

**আর্সেনিক** :—অত্যন্ত ব্যাকুলতা ; অস্থিরতা ; রাত্রি দুই প্রহরে বা তৎপরক্ষণে বৃদ্ধি।

**কার্ব্ব-ভ** :—কোল্যাপ্স অবস্থা।

**চায়না** :—রক্ত ও শ্লেষ্মা বহুপরিমাণ ক্ষরণ হেতু দুর্ব্বলতা।

ইপিকাক :—আক্ষেপযুক্ত কাশি, পাকস্থলীতে বমন বমন ভাব বক্ষস্থলে ঘড় ঘড়ি।

কেলি-আইওড—সাবানের ফেনার ন্যায় গয়ের।

ল্যাকেসিস—নিদ্রান্তে পীড়ার বৃদ্ধি, দমবন্ধ প্রায় ফিট্ ; দুর্গন্ধময় মল, মূত্র কৃষ্ণবর্ণ।

ফস্ফরাস—বক্ষঃস্থলে কসিয়া ধরা সহ, রাত্রি দুই প্রহরেথ পূর্ব্বে পীড়ার বৃদ্ধি )।

এণ্টিম-টার্ট—বক্ষের ঘড় ঘড়ি। (নিউমোনিয়া এবং হৃদ্রোগ দেখ)।

## ত্রয়োদশ অধ্যায়।

### ফুস্ফুসের কোল্যাপ্স। COLLAPSE OF THE DUNGS.

সম-সংজ্ঞা Syn onym :—ফুসফুস চুব্ড়িয়া যাওয়া। এটিলেকটেসিস।

রোগ-নির্ণয় Diagnosis :—ফুসফুসের অনুকোটরনিচয় মধ্যে বয়ু না থাকিলে, তাহাকে এই রোগ বলে। ইহাতে ফুসফুস।

কারণ-তত্ত্ব Ætiology :—ক্যাপিলারী-ব্রঙ্কাইটিস কিম্বা নিউমোনিয়া ইত্যাদি রোগ হইয়া ব্রঙ্কাই বদ্ধ হইলে এই রোগ জন্মে। নবজাত শিশুর হঠাৎ এই রোগ জন্মিতে পারে। ব্রঙ্কাই মধ্যে শ্লেষ্মা বদ্ধ হইয়া কিংবা কোন প্রকার টিউমারের চাপ লাগিয়াও এই রোগ সম্ভাব্য।

লক্ষণ Symptoms :—নবজাত শিশুর এই রোগ জন্মিলে, নিশ্বাস প্রশ্বাস অতীব ক্ষীণ দেখিবে ; তাহার মুখমণ্ডল নীলিমাপূর্ণ এবং শাখা সমস্ত শীতল হইয়া যায়। অন্য রোগের সহ এই পীড়া হইলে, হঠাৎশ্বাসকৃচ্ছ্র, শাখা সমস্ত শীতল ও নীলিমাপূর্ণ হয়।

ভাবীফল Prognosis :—অল্পস্থান ব্যাপী পীড়া হইলে প্রাণনাশ হয় না ; বহুস্থানব্যাপী পীড়া প্রায়ই আরোগ্য হয় না।

চিকিৎসা Treatment :—বিশেষ ফলদায়ক নহে। তবে সাধারণ অন্যান্য লক্ষণ অবলম্বন করিয়া চিকিৎসা করিতে হইবে।

## চতুর্দ্দশ অধ্যায়।

## হিমপ্‌টিসিস্ বা। ফুসফুস হইতে রক্তোৎকাশ।

## HÆMOPTYSIS.

**সম-সংজ্ঞা** Synonyms :—মুখ দিয়া বা গলা দিয়া রক্ত উঠা ; রক্ত উঠা ; রক্তময় গয়ের ( Blood sditting ) ; ব্রঙ্কো-পাসমোনেরী হিমরেজ্ অর্থাৎ ব্রঙ্কোফুসফুসের রক্তোৎকাশ ; ব্রঙ্কিয়েল রক্তোৎকাশ ; রক্তোৎকাশ।

**রোগ-পরিচয়** Description :—গয়েরের পথে রক্ত উঠা। এই রক্ত ফুসফুসের কিংবা ব্রঙ্কিয়েল টিউবের রক্তবহা নাড়ী ফাটিয়া বাহির হয়।

**কারণ-তত্ত্ব** Ætiology :—যক্ষ্মাকাশগ্রস্ত রোগীদের কিংবা যক্ষ্মাকাশ আরম্ভের পূর্ব্বে হিমপ্‌টিসিস হইয়া থাকে। উত্তেজক বাষ্প ফুসফুস মধ্যে প্রবেশ ; বা ব্যোমযানে অতি উচ্চ পর্ব্বতোপরি উঠিয়া, ক্ষীণতর বায়ুমধ্যে প্রবেশ ; ব্রঙ্কিয়েল টিউব মধ্যে "এনিউরিজম্" ফাটিয়া পড়িলে ; স্কার্বি ; কিংবা রক্তস্রাব ধর্ম্মবিশিষ্টাদিগের ঋতুস্রাব বন্ধ হইয়া প্রতিনিধিস্রাবরূপে ; বক্ষে আঘাতাদি লাগায় এবং যকৃৎ কিম্বা হৃৎপিণ্ডে রোগ থাকিলে, হিমপ্‌টিসিস হইতে পারে।

**প্যাথলজী** Pathology :—ব্রঙ্কিয়েল টিউবের মিউকাস ঝিল্লীর, যে স্থান হইতে রক্তস্রাব হয় সেই স্থান স্ফীত, শিথিল এবং বেগুনে বর্ণ দেখায় ; সেই স্থানে সামান্য চাপন দিলে তন্মধ্য হইতে রক্ত উঠে। ব্রঙ্কিয়েল টিউব মধ্যে রক্তের চাপ সমস্ত দেখা যায়। কতকদিন পরে মিউকাস ঝিল্লী রক্তশূন্য বোধ হয় ; কিংবা প্রায়ই রক্তোৎকাশ-জনিত কোন চিহ্ন পাওয়া যায় না।

**লক্ষণ** Symptu :—প্রায়ই হিপ্‌টিসের পূর্ব্বলক্ষণ টের পাওয়া যায় না ; তবে কখন বুকের ভিতর চাপিয়া ধরা, গরম বোধ এবং তিড়্‌বিড়্ ভাব টের পাওয়া যায়। এতৎসহ মুখের মধ্যে মিষ্টস্বাদ বোধ হয় ; এই সময় ব্রঙ্কিয়েল্ টিউব দিয়া কাশিতে আপনি রক্ত উঠিতে থাকে ; সঞ্চিত রক্তের উত্তেজনা হেতু, পুনঃ পুনঃ কাশি হইয়া রক্তোৎকাশ হইতে আরম্ভ হয়। এই রক্তের পরিমাণ সামান্য ছিটাফোঁটা হইতে অর্দ্ধসের বা তাহা অপেক্ষা অধিক পরিমাণও হইতে পারে। এই প্রকার রক্ত উঠিতে দেখিলে, রোগী ভয়ে ব্যাকুল হয় এবং মূর্চ্ছা পর্য্যন্ত যাইতে পারে। ব্রঙ্কিয়েল হিমপ্‌টিসিস

অনেকবার পুনঃ পুনঃ হয়। হিমপ্‌টিসিসের রক্ত—প্রায়ই উজ্জ্বল লাল ও ফেণাযুক্ত থাকে; কখন কালচে রক্তও উঠে। কখন গায়ের সহ রক্ত সামান্য পরিমাণ মিশ্রিত থাকে। কখন বা কেবল রক্তই বহু পরিমাণ উঠে।

রোগ-নির্ণয় Diagnosis ঃ—এপিষ্ট্যাক্‌সিসের রক্ত নাসিকার পশ্চাৎ দ্বার দিয়া আসিয়া গলা দিয়া পড়িতে পারে; তখন নাসিকার অভ্যন্তর দেখিলেই সন্দেহ মীমাংসা হইতে পারে।

হিমাটিমেসিস্ বা রক্ত-বমন সহ হিমপ্‌টিসিসের ভ্রম হইতে পারে। হিমপ্‌টিসিসে যদিও বিবমিষা এবং বমন কখন কখন দেখা যায়, তাহা রক্ত উঠার পর; ইহাতে রক্ত উজ্জ্বল লাল, ফেনযুক্ত এবং ক্ষারধর্ম্মযুক্ত। কিন্তু হিমাটিমেসিসে—রক্ত প্রায়ই কালবর্ণ, জমাট বাঁধা, অম্ল ধর্ম্মযুক্ত; এতৎসহ বক্ষোমধ্যে হিমপ্‌টিসিসের ন্যায় রালস্ শুনা যায় না।

উপসর্গ পীড়া ঃ—এতৎসহ ব্রঙ্কো-নিউমোনিয়া, যক্ষ্মাকাশ হইতে পারে।

ভোগকাল Duration ঃ—অনিশ্চিত; সামান্য কয়েক ঘণ্টা। বহুদিন বা বহু বৎসর পর্য্যন্ত চলিতে পারে; তবে মধ্যে বহুদিন এবং বহু বৎসর পর্য্যন্ত বিরাম থাকিতেও পারে।

ভাবীফল Prognosis ঃ—সামান্য হিমপ্‌টিসিসে কোন চিন্তার কারণ নাই; হোমিওপ্যাথিক ঔষধে অতি সত্বর আরোগ্য লাভ হয়। কিন্তু ইহা যখন যক্ষ্মাকাশের পূর্ব্ব-লক্ষণ হয় তখন বিপদের কথা।

## রক্তোৎকাশ চিকিৎসা Treatment ঃ—

একালিফা-ইণ্ডিকা ঃ—অগ্রে বুক জ্বালা করিয়া, পশ্চাৎ clear পরিষ্কার লাল রক্ত উঠা; ইহার নিবারণ কষ্টকর; এতৎসহ জ্বর, শীর্ণ শরীর, ক্ষীণ নাড়ী। অনেক বার কাশিতে কাশিতে অল্প রক্ত উঠা; কাশির ফিট্ রাত্রিতে উপস্থিত হয়। প্রাতে লাল রক্ত এবং সন্ধ্যার সময় কালবর্ণের জমাট রক্ত উঠা।

রোগি-তত্ত্ব ঃ—ভারেঙ্গা নিবাসিনী কোন উচ্চ বংশোদ্ভবা প্রৌঢ়া বিধবা রমণীর প্রাচীন যক্ষ্মারোগের অল্প অল্প রক্তোৎকাশে, আমরা অনেক বার একালিফা দিয়া আশ্চর্য্য ফল পাইয়াছি; তাঁহার রক্তোৎকাশের পূর্ব্বে, অত্যন্ত প্যাল্‌পিটেশন হইত।

**একোনাইট** ঃ—অনেক রোগীতে উৎকৃষ্ট ঔষধ। অস্থিরতা, ভয় ব্যাকুলতা, মুখে ব্যাকুলতা-জ্ঞাপক চিহ্ন, হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন্‌ ; মস্তিষ্কে এবং বক্ষে কন্‌জেচ্‌শন্‌, মৃত্যুভয় fear of death ইত্যাদি লক্ষণে একোনাইট অতীব কার্য্যকারী।

**আর্ণিকা** ঃ—আঘাতাদি লাগা হেতু পীড়া ; সামান্য পরিশ্রমের পর পীড়া। অবিরত খুস্‌খুস করিয়া কাশি ; কাশির উদ্বেগ—লেরিংস কিংবা ষ্টার্ণাম্‌ দেশ হইতে আরম্ভ হয়। টিউবার্‌কুলার ধাতুবিশিষ্ট লোক।

**আর্সেনিক** ঃ—অতীব রক্তস্রাবের পরে রক্ত ক্ষীণ হয়, তাহাতে ইহা দেওয়া ভাল নহে। অত্যন্ত মূর্চ্ছা ও দুর্ব্বলতা। অস্থিরতা, চলিয়া না বেড়াইলে থাকিতে পারে না। বক্ষোমধ্যে এবং উদর মধ্যে জ্বালা। ঋতুস্রাব বন্ধ।

**বেলেডোনা** ঃ—লেরিংস মধ্যে খুস্‌খুসি হেতু অবিরত কাশি। মস্তিষ্ক এবং বক্ষোমধ্যে কন্‌জেচ্‌শন। বক্ষোমধ্যে চিড়িক্‌মারা বেদনা ; < (বৃদ্ধি) নড়াচড়াতে। ঋতুস্রাব বন্ধ।

**ক্যাক্টাস** ঃ—এই পীড়া সহ হৃদ্রোগ। ফুস্‌ফুস হইতে অতীব রক্তস্রাব ; এতৎসহ আক্ষেপযুক্ত কাশি। অতীব প্যাল্‌পিটেশন্‌ এবং বোধ হয় যেন লৌহবন্ধনে থাকা হেতু, হৃৎপিণ্ড ভাল কাজ করিতে পারে না।

**কার্ব্ব-ভ** ঃ—পিংশে মুখমণ্ডল ; গাত্র শীতল ; নাড়ী ধীর ও পর্য্যায়যুক্ত, কিংবা লুপ্ত। সময় সময় অত্যন্ত কাশি। সন্ধ্যায় স্বরভঙ্গের < (বৃদ্ধি) ; সময় সময় বুকজ্বালা। কৃষ্ণবর্ণ অথবা পাত্‌লা লালবর্ণ বিশিষ্ট রক্তোৎকাশ, অথচ এ সম্বন্ধে গ্রাহ্য নাই। হাঁপানি কিংবা এম্ফিজিমা। ব্রঙ্কাইটিস হেতু অতীব গয়ের উঠা।

**চায়না** ঃ—বহু রক্তক্ষয়, অথবা জীবনী-শক্তি—রক্ষক শুক্র, দুগ্ধ আদি তরল পদার্থের বহুল ক্ষয়। স্তন্যদান সময়ে—রক্তের অভাব জনিত দুর্ব্বলতাদি উপসর্গ। বক্ষ ও পাকস্থলীতে constant অবিরত বেদনা—(বৃদ্ধি) < নড়াচড়ায়। রক্তস্রাব অপেক্ষা রক্তস্রাবজনিত কুফলাদির জন্য ইহা উৎকৃষ্ট ঔষধ। অতি-স্তন্যদান জন্য দুর্ব্বলতা। কাশি সহ vertigo মাথাঘোরা। ফুস্‌ফুসে টিউবার্‌-কুলোসিস ও পুঁয জন্মান। ফুস্‌ফুস মধ্যে গুলি লাগিয়া—কোল্যাপ্স এবং রক্ত উঠা। মুখের স্বাদ রক্তবৎ। রক্ত—উজ্জ্বল লাল।

**কলিন্‌জোনিয়া** :—আঠাপানা গয়েরে জড়িত হইয়া, কাল বর্ণের চাপ রক্ত উঠা। পূর্ব্বে মলদ্বার দিয়া রক্ত পড়িয়া, পরে কোষ্ঠবদ্ধতা। হৃৎপিণ্ডের কিংবা পোর্টাল কন্‌জেচ্‌শন হইয়া রক্ত উঠা।

**কোনায়ম্‌** :—হস্ত-মৈথুনাদি habituated অভ্যাসযুক্ত রোগীতে উপকারী। রাত্রিতে শুষ্ক, আক্ষেপযুক্ত কাশি; অবিরত খুস্‌খুসে কাশি, তৎসহ বক্ষঃস্থলে কষ্টকর কাশি ও সন্ধ্যায় জ্বর। স্ক্রফুলা রোগীর দমবন্ধ-প্রায় কাশি। সামান্য পরিশ্রমে যেন দম বন্ধ হয় এবং বহু পরিমাণে গয়ের উঠে।

**ক্রোকাস্‌-স্যাটাইভা** :—রক্ত কাল বর্ণ এবং সূত্রবৎ আঁস্‌আঁস।

**ডিজিটেলিস** :—ঋতুস্রাবের পূর্ব্বে—বক্ষ, পৃষ্ঠে এবং উরুতে বেদনা সহ হিমপ্‌টিসিস। হৃদ্রোগ এবং টিউবার্‌কুলোসিস হেতু ফুস্‌ফুস মধ্যে রক্তের হীনগতি জন্য পীড়া। শরীর—শীতল ও শীতল ঘর্ম্মযুক্ত; নাড়ী—অসম এবং প্যাল্‌পিটেশন্‌।

**ফেরাম্‌** :—ধীরে ধীরে একটু ভ্রমণ করিলে উপশম, কিন্তু দুর্ব্বলতা এত যে রোগী শয়ন করিয়া থাকিতে বাধ্য হয়। দ্রুত গতিতে এবং কথা বলিতে কাশি উপস্থিত হয়। স্কন্ধদ্বয়ের মাঝখানে বেদনা। রাত্রিতে—ভাল নিদ্রা হয় না এবং পুনঃ পুনঃ প্যাল্‌পিটেশন্‌। থাইসিসের অতি প্রারম্ভাবস্থা, বিশেষতঃ যুবকদিগের। সামান্য কাশি সহ, একটু একটু ডাহা লাল রক্ত উঠা; মুখমণ্ডল পাণ্ডুবর্ণ। বক্ষঃস্থলে চিড়িক্‌মারা বেদনা। পাণ্ডুবর্ণ মুখমণ্ডল, সামান্য উত্তেজনায় লাল বর্ণ ধারণ করে।

**হেমামেলিস** :—সহজেই আদত কালবর্ণের ভেনাস রক্ত উঠে, তাহাতে বক্ষঃস্থল হইতে যেন একটি গরম স্রোত বহমান বোধ হয়। মন অস্থিরতাশূন্য, নিশ্চঞ্চল। স্বাসপ্রশ্বাসে কষ্ট। প্রাতে জাগরিত হইলে—গলা খুস্‌খুস করিয়া কাশি; মুখে রক্তাস্বাদ, কখন বা গন্ধকের স্বাদ। ফুস্‌ফুস মধ্যে বেদনা বোধ।

**আইওডিয়াম** :—ক্ষয়কাশযুক্ত রোগীতে গলা খুস্‌খুস্‌ করিয়া, ত্যক্তকর কাশি। বক্ষে কষ্ট ও প্যাল্‌পিটেশন্‌। শাখাসমস্তের কম্পমানাবস্থা ও শীতলাবস্থা। বহু পরিমাণে, কিংবা ছিটা ফোটা রক্ত-উঠা।

ইপিকাক্ ঃ—সহজেই বমনের ন্যায়, ফেনাযুক্ত, উজ্জ্বল লাল রক্ত উঠে। নিশ্বাসপ্রশ্বাস জন্য কষ্ট ও খাবি খাওয়া। নাড়ী—ক্ষুদ্র ও দ্রুত। মুখ উজ্জ্বল ও ব্যাকুলতা-জ্ঞাপক। বৃষ্টি ও ঠাণ্ডা লাগা, আঘাতাদি লাগা হেতু ও ঋতুস্রাবের সময় পীড়ার বৃদ্ধি। মুখে রক্তের ন্যায় স্বাদ।

লিডাম্ ঃ—লিভার এবং পোর্টাল portal ভেইন্ মধ্যে কন্‌জেচ্‌শন হেতু পীড়া। মস্তকে এবং বক্ষে কন্‌জেচ্‌শন। শ্রুতি-কঠোরতা ; লেরিংস মধ্যে কুট্‌কুট্ করা। অতি উজ্জ্বল লাল রক্ত উঠা। পর্য্যায়ক্রমে বাতরোগ ও রক্ত উঠা। হস্তদ্বয় ও চরণদ্বয় গরম। শরীর গরম। পর্য্যায়ক্রমে রক্ত উঠা ও হিপ্‌গ্রন্থির পীড়া। ইহা মাতাল ও বাত রোগাক্রান্তের জন্য বিশেষ উপযোগী (বিশেষতঃ কল্‌চিকামের বহু অপব্যবহার হইলে)।

মিলিফোলিয়াম ঃ—টিউবার্‌কুলোসিস্। কাশি ব্যতীত সহজে আপনিই গলা দিয়া রক্ত উঠা। মানসিক উত্তেজনা বা আঘাতাদির পর রক্ত উঠা। রক্ত উজ্জ্বল লালবর্ণ। মাথায় যেন রক্ত উঠিতেছে—এ প্রকার ভাবে গরম বোধ হয়। প্রাচীন রক্ত-উঠা রোগ টিউবার্‌কুলোসিসে পরিণত হইলে, ঋতুস্রাবের গোল থাকিলে, অর্শের স্রাব বন্ধ হইলে এবং বেশ্যাদিগমনে পীড়া দেখা দিলে। রোগীর রোগের প্রতি গ্রাহ্য নাই ; রক্ত উঠাতে কোন কষ্টও নাই।

মার্টাস্-কমিউনিস্ ঃ—থাইসিস্ রোগাক্রান্তরোগীর ফুস্‌ফুসের Apex শীর্ষদ্বয়ের মধ্য দিয়া বরাবর পৃষ্ঠদেশ পর্য্যন্ত বেদনা।

নাইট্রিক্-এসিড ঃ—ডাক্তার গাউলেম্ বলেন, ইহা রক্ত-উঠার অতীব উৎকৃষ্ট ঔষধ।

নাক্স-ভ ঃ—সুখে রাজভোগে বাস। ক্রোধাদির পর এবং অর্শের রক্ত বন্ধ হইবার পর—রক্ত উঠা। ডাহা লাল রক্ত উঠা, বিশেষতঃ প্রাতে। লেরিংসে খুস্‌খুস করা হেতু—শুষ্ক অবসন্নকারী কাশি। বক্ষঃস্থলে—গরম ও জ্বালাবোধ। মদ্যপান, বেশ্যাগমন ইত্যাদি জন্য পীড়াতে বিশেষ উপকারী।

ওপিয়াম্ ঃ—রক্ত গাঢ় এবং ফেণাযুক্ত, তৎসহ শ্লেষ্মামিশ্রিত। কোন প্রকার বেদনা নাই। স্কন্ধে বেদনা সহ চম্‌কিয়া উঠা। মদ্য-মাতালের হিমপ্‌টিসিস্ (নাক্স, হাইয়স)। কাশি সহ নিদ্রালুতা এবং হাইতোলা। কাশি—< (বৃদ্ধি) গিলিতে। শ্বাসকষ্ট। হৃৎপিণ্ড স্থানে হস্‌হস শব্দ। নিদ্রায় ব্যাকুলতা এবং চম্‌কিয়া উঠা।

ফস্ফরাস ঃ—ঋতুস্রাবের vicarious প্রতিনিধিস্রাব। টিউবার্‌কুলার ধাতুযুক্ত। শুষ্ক, কষ্টকর কাশি—সন্ধ্যা হইতে রাত্রি দুই প্রহর P. M. পর্য্যন্ত বৃদ্ধি। ব্রঙ্কাইটিস। গয়ের সহ—অল্প অল্প রক্ত মিশ্রিত। বহু পরিমাণ রক্ত-উঠা, অথবা ক্রমান্বয়ে পর্য্যায়ক্রমে বহুপরিমাণ ও অল্প scanty পরিমাণ রক্তউঠা; ক্ষীণরক্ত ও দুর্ব্বলতা; বক্ষঃস্থলে কষ্ট ও ভারবোধ। প্যাল্‌পিটেশন্‌ এবং স্ক্যাপুলাদ্বয়ের মধ্যবর্ত্তী স্থানে spasm আক্ষেপ বা খিল ধরা। নিশাঘর্ম্ম। জ্বর ও কাশি। > (উপশম) সন্ধ্যা হইতে রাত্রি দুই প্রহর পর্য্যন্ত।

ফস-এসিড ঃ—থাইসিস; টাইফয়েড-জ্বর সহ পেটডাকা, উদরাময়। অল্প সময় মধ্যে অতি বৃদ্ধি প্রাপ্ত যুবক।

পাল্‌সেটিলা ঃ—কালবর্ণের জমাট রক্ত। উদরাময়। ঋতুবন্ধ। কান্না। উষ্ণ গৃহমধ্যেও শীতবোধ। উদরে শূন্যবোধ এবং বিবমিষা; রাত্রিতে নিতান্ত অস্থিরতা।

হ্রাস-টক্স ঃ—কুন্থন, ভারবস্তু উত্তোলন, বংশীবাদন, মানসিক অবসন্নতা বা উত্তেজনা হেতু রক্ত উঠা। রক্ত—উজ্জ্বল, লাল। ষ্টার্ণামের নিম্নে কুট্‌কুট্‌ করিয়া শুষ্ক কাশি—তাহাতে বোধ হয় যেন,বক্ষোমধ্যে কিছু ছিন্ন হইয়া গেল। রক্ত উঠা যেন একটি অভ্যস্ত অবস্থা habituated হইয়া উঠে এবং শরীর পিংশেবর্ণ হইয়া যায়।

সেনিসিও ঃ—ঋতুবন্ধ হওয়াতে রক্ত উঠা। ক্ষয়কাশির প্রারম্ভে—রক্ত উঠা, তৎসহ কষ্টকর কাশি; উহা প্রথমে শুষ্ক থাকে, পরে তরল হয় এবং ছিটাফোঁটা রক্ত সহ, বহু পরিমাণে হরিদ্রাবর্ণের গয়ের উঠে; এতৎসহ বক্ষঃ মধ্যে যেন ক্ষতবৎ বোধ হয়।

ষ্ট্যানাম ঃ—ক্ষয়কাশি ও বহুপরিমাণ শ্লেষ্মা উঠা।

সাল্‌ফ-এসিড ঃ—প্রৌঢ়াবস্থাদিতে রক্ত উঠা। সহজেই joy আনন্দ, প্যাল্‌পিটেশন্‌, ঘর্ম্ম কিম্বা উত্তেজনা হয়; এতাদৃশ ব্যক্তির ভয়, ত্যক্ততা,বাক্য-ব্যয় হেতু রক্ত উঠা। স্কার্ভি, মদ্যপানজনিত কুফল, নিস্তেজক জ্বর, টিউবার-কুলোসিস।

এণ্টিম-টার্ট ঃ—বহু profuse রক্ত উঠিয়া গেলে পরও বহুদিন পর্য্যন্ত রক্তমিশ্রিত গয়ের উঠে।

সালফার ঃ—প্রাচীন রক্ত উঠা। প্রত্যেকবার কাশির পর রক্ত উঠা। বক্ষঃস্থলে চিড়িক্‌মারা। শ্বাসকষ্ট সহ বক্ষে বেদনা। প্যাল্‌পিটেশন্‌। লবণাক্ত বা মিষ্ট আস্বাদযুক্ত গয়ের ও শ্লেষ্মাদিমিশ্রিত রক্তোৎকাশ। কাশি সহ কাল রক্ত উঠা।

নিম্নলিখিত ঔষধগুলিও রক্ত উঠার পক্ষে বিশেষ ফলপ্রদ ঃ—

এণ্টিম-ক্রুড়ঃ—স্নানের পর রক্ত উঠা; শুষ্ক কাশিতে সমস্ত শরীরে ঝাঁকি লাগে।

আর্জেণ্টা-নাইট্রিকম ঃ—কাশির সময় উদ্গার এবং বমনোদ্বেগ; উদ্গারে erructation gives relief উপশম বোধ।

কার্ড্‌য়াস-মেরিয়ানস ঃ—খনিতে mines কার্য্যকারীদিগের রক্ত উঠা; অতিরিক্ত মদ্যাদি পান।

ইল্যাপ্স ঃ—ক্ষয়কাশির শেষাবস্থায় latter stsge রক্ত উঠা।

আর্গটিন ঃ—ভেনাস্‌ রক্ত উঠা; মাথা নীচু করিয়া থাকা।

ম্যান্‌গেনাম-এসিটিকাম ঃ—শয়নাবস্থায় রক্ত উঠে না।

সিপিয়া ঃ—ময়দার কলে কার্য্যকারীদিগের hymoptysis রক্ত উঠা।

চিকিৎসা-প্রদর্শিকা —Repertory.

রক্ত উঠা বহুপরিমাণ profuse ঃ—*একোন, *আর্ণি, আর্সেনায়েট্‌ অব্‌ সোডা, বেল, ক্যাক্টা, চায়না, কোকা, *ইপিকা, *লিডাম, *ফেরা, *ওপি, *ফস্‌, সাল্‌ফ-এসিড।

—,—,অল্প অল্প, ঃ—(১) একালিফা, *একোন্‌, আর্ণি, বেল, ব্রাই, ক্যাক্টা, কার্ব্ব-ভ, *চায়না, ডাল্কা, ল্যাকে, *লিডাম্‌, মার্ক, নাইট্রিক-এসিড, পাল্‌স, হ্রাস, সাইলি, ষ্ট্যাফি, সাল্‌ফ। (২) এমোনি, আর্স, কোনা, কোপে, ক্রোকাস, কুপ্রা, ইল্যাপ্স, কেলি-বার্ব্ব, লাইকো, সিপি, সাল্‌ফ-এসিড।

—,উজ্জ্বল লাল bright red ঃ—*একালিফা,*একোন, আর্ণি, বেল, চায়না, ডাল্কা, ফেরা, হাইয়স, *ইপি, লিডাম্‌, *মিলিফো, হ্রাস।

—,—,এবং ফেনামিশ্রিত frothy ঃ—একোন, আর্ণি, ইপি, লিডাম্‌, মিলিফো।

রক্ত চাপবাঁধা Clothed :—একালিফা, আর্ণি, কলিন্‌জো, ক্রোকাস, হেমাম্‌, হাইয়স, পাল্‌স, হ্রাস।

—,চাপবাঁধা, কিন্তু, পিংশেবর্ণ Pale :—হ্রাস।

—,কালবর্ণ, :—একালিফা, আর্ণি, কলিন্‌জো, ইল্যাপ্স, *হেমামেল, ফল্‌, ক্রিয়োজো, ফস-এসিড, প্লাটি, পাল্‌স, সাল্‌ফ-এসিড।

—, সহজেই চাপবাধে easily forms clot :—ফেরা।

—, উষ্ণ hot :—*একোন, *বেল, ভিরেট্রাম্‌-ভি।

—, ঢেলাপানা lumpy :—ক্রোকাস, ফেরা।

—, উঠে, সহজেই :—আর্ণি, চায়না, ফেরা, হেমামে, ইপি, ফস্‌।

—,—,কাশি ব্যতীত, :—আর্ণি, চায়না. ফেরা, হেমামে, ইপি, ফক্ষ।

—,—,পরে afterwards দুর্ব্বলতা :—আর্স, চায়না, ফেরা, ইগ্নে।

—,—,পুনঃ পুনঃ ঘটন হইলে, তাহা নিবারণ জন্য :—আর্স, নাক্স-ভ ; সাল্‌ফ, কার্ব্বো, চায়না, লিডাম্‌, সিপি, সাইলি।

—,—,টিউবারকল জন্ম্য deposit হেতু :—একালিফা, একোন, আর্ণি, আইওড। লিডাম্‌, মিলিফো, মার্টাস-কম্‌, ফস, ফস-এসিড, পাল্‌স, স্থাঙ্গুই, সেনিসিও, ষ্ট্যানা, সাল্‌ফ, সাল্‌ফ-এসিড।

—,—(হিমপ্‌টিসিস) বহুকাল ঋতুস্রাব বন্ধ stopped থাকিলে :—একোন. আর্স, বেল, ফেরা, মিলিফোলি, ফস্‌, পাল্‌স, সেনিসিও।

—,—,অর্শস্রাব বন্ধ হইয়া, :—একোন, কলিন্‌জো, নাক্স-ভ, সাল্‌ফ।

—,—,হৃদ্রোগ হেতু Cardiae affection :—একোন, আর্স, ক্যাক্টা; ডিজি, মিলিফো, ভিরেট্রাম্‌-ভি।

—,—,মদ্যপানের পর :—একোন।

—,—,হুইস্কি নামক, মদ্যপানের পর :—মার্ক।

—,—,কাফি সেবনের পর Coffee-drinking :—নাক্স-ভ।

আনুষঙ্গিক উপদেশ Auxiliary Advices :—সাধারণ রক্তস্রাব মধ্যে যথাস্থানে দেখ। রক্ত উঠা রোগে—রোগীকে সম্পূর্ণ শান্ত অবস্থায় শয়ান ভাবে রাখিবে। কোন প্রকারে যেন তাহার শারীরিক কিম্বা মানসিক

উত্তেজনা না হয়। **রোগীর বিছানা যেন বড় গরম না হয়**—এইজন্য তুলার শিমুল গদি নিষেধ।

জ্বর না থাকিলে—দুগ্ধ-ভাত দেওয়া যায়; জ্বর থাকিলে—দুগ্ধ-বার্লী পথ্য। যবের মণ্ড—এই অবস্থায় একটি সুপথ্য। লঙ্কা-মরীচাদি উত্তেজক পদার্থ খাওয়া সম্পূর্ণ নিষেধ। রোগীকে একা রাখিবে না। কোন প্রকারে যেন তাহার ভাবনা না হয়। সর্ব্বদা তাহাকে মিষ্ট গল্পে নিবিষ্ট রাখিবে। রোগী নিজে যেন **অধিক কথা না বলে।** রোগীকে **স্কন্ধ ও মস্তক উন্নত করিয়া শয়ন করান কর্ত্তব্য।** অধিক বরফ খাওয়া নিষেধ। অধিক কথা বলাও নিষেধ।

---

## পঞ্চদশ অধ্যায়।

## টিউবারকিউলোসিস্। TUBERCULOSIS.

টিউবার্কিউলোসিস্ (টুবার্কুলোসিস্) কি? এই বিষয়টি ক্ষয়কাশি অধ্যয়নের পূর্ব্বে ভালরূপ জানিয়া রাখা কর্ত্তব্য। ইহা **সংক্রামক** পীড়া—**"ব্যাসিলাস টিউবার্কিলোসিস"** নামক germ অণুদেহী হইতে জন্মে; ইহাতে তণ্ডুলকণা-প্রমাণ, মটরপ্রমাণ বা তদপেক্ষা বৃহত্তর ঢেলাপানা পদার্থ-নিচয় উদ্ভূত হয়—তাহাদিগকে **টিউবার্কল** tubercle বলে।

**N. B.** এই টিউবার্কলনিচয় ক্রমে কঠিন হইয়া কেজিএশন Caseation (পণিরত্ব) প্রাপ্ত হয় বা তদপেক্ষা কঠিন হয়; অবশেষে উহারা ক্ষয়প্রাপ্ত হইয়া ক্ষত হয়, কিম্বা কঠিনতর হইয়া প্রস্তরীভূত হইয়া থাকে।

**কারণ-তত্ত্ব Ætiology :—গৌণ-কারণচয় remote**—এই পীড়া সর্ব্বজাতীয় মনুষ্য এবং সর্ব্ব-প্রকারের প্রাণী, বিশেষতঃ **গো-জাতীয়** পশুর হইতে পারে। শারীরিক বলক্ষয়কারী পীড়া, বংশানুক্রমিক তৎ প্রবণতা, বাটীর মধ্যে দিবারাত্র বাস করা, চতুর্দ্দিকে অস্বাস্থ্যকর অবস্থায় বাস, পাথরকাটা বা কয়লার খনিতে কর্ম্ম করা, ইনফ্লুয়েঞ্জা রোগ, যৌবনকাল ইত্যাদি ইহার পূর্ব্ববর্ত্তী কারণনিচয় pre-disposition মধ্যে গণ্য।

**উদ্দীপক কারণ Exciting :**—"ব্যাসিলাস টিউবার্কিউলাস" নামক

অণুদেহীচয় ইহার—মুখ্য direct, উদ্দীপক কারণ বলিয়া ধার্য্য হইয়াছে। ডাক্তার Coch কক্ ১৮৮২ সালে এই "ব্যাসিলাস্" আবিষ্কার করেন।

N. B. ইহারা গোলাকার আকৃতিবৎ, দৈর্ঘ্যে রক্তের লাল কণিকার অর্দ্ধ-ব্যাস রেখা পরিমাণ, নড়াচড়া করে না, প্রান্তদ্বয় বর্ত্তুলাকৃতি, সামান্য বক্র, বর্ণে রঞ্জিত করিলে দান দানা দেখায়।

এই ব্যাসিলাস্ শ্বাসপ্রশ্বাস সংযোগে এবং খাদ্য বস্তু সহ এই দুই প্রকারে শরীরাভ্যন্তরে প্রবেশ করে। এতাদৃশ রোগীর শ্বাসপ্রশ্বাসই যে দূষিত তাহা নহে; তাহার গয়ের মধ্যেও ব্যাসিলাস পাওয়া যায়; রোগীর ঐ নিক্ষিপ্ত গয়ের শুষ্ক হইলে বাতাসে উড়িয়া বেড়ায়—তখন সেই অবস্থায় ইহা ফুসফুস মধ্যে প্রবেশ করিতে পারে।

টিউবার্কিউলোসিস রোগগ্রস্ত যে গবাদির মাংস কিম্বা দুগ্ধ এই বিষে দূষিত, তাহা আহার করিলেও এই রোগ হইবার সম্ভাবনা। তবে শারীরিক idiosyucrasy স্বধর্ম্মানুসারে, কাহার কাহার এই রোগ না হইতেও পারে। ইহা যে বিশেষ সংক্রামক পীড়া তাহার আর সন্দেহ নাই।

**টিউবার্কলের গঠন-প্রকৃতি** Structure :—এইক্ষণ দেখা যাউক টিউবার্কলনিচয় কি পদার্থ?—টিউবার্কল একটি ক্ষুদ্র ঢেলাপানা পদার্থ। ইহার বহির্দ্দিকে লিম্ফইড ছেল্স্ Lymphoid cells, এতন্নিম্নে এপিথিলইড ছেল্স Epitheloid cells, সর্ব্বমধ্যভাগে জায়েণ্ট ছেল্স Giant cells এবং তাহাতে বহু নিউক্লিয়াই nuclei থাকে। "ব্যাসিলাই"—জায়েণ্ট ছেল্সের নিকট স্থানে দেখিবে। (কখন কখন এই তিনটি ছেল্সের একটি কিম্বা দুইটির অভাবও থাকিতে পারে; কেবল একটি মাত্র ছেল্স দ্বারা উহা নির্ম্মিত হয়)।

এই সমস্ত টিউবার্কলদিগকে "গ্রে" অথবা "**মিলিয়ারী**" টিউবার্কল বলে—ইহাদের বর্ণ গ্রে অর্থাৎ ধূসর, কিম্বা হরিদ্রাভ-ধূসর; আয়তনে ইহাদের ব্যাসরেখা এক কিম্বা দুই মিলিমিটার পরিমাণ (ইহাদিগকে সাধারণ কিম্বা **মিলিয়ারী টিউবারকল** বলে)। ইহারা পীতবর্ণে পরিণত হইলে—ইহাদিগকে "**পীত টিউবারকল** বলে।

**পরিণতি** Terminations :—ইহারা রক্তাদি পোষকাভাবে এই অবস্থা হইতে ক্ষয় প্রাপ্ত হইয়া ক্ষত হইতে পারে; তখন ইহাদিগকে হরিদ্রাভ

Cheese পণির খণ্ডবৎ দেখায়। এই অবস্থায় তাহাদের মধ্যে—বহুপরিমাণ "ব্যাসিলাস" প্রাপ্ত হওয়া যায়।

(১) এই কোমল খণ্ড সকল ভগ্ন হইয়া—কাশি সহ বহির্গত হইতে পারে ; অথবা (২) ইহারা সৌভাগ্যবান্ রোগীতে—সূত্রবৎ অবস্থায় পরিণত হইয়া যাইতে পারে ; (৩) কিম্বা প্রস্তরীভূত হইয়া বহুকাল থাকিতেও পারে।

এই মিলিয়ারী টিউবার্কলনিচয়—মস্তিষ্ক ও মস্তিষ্ক আবরক membrane ঝিল্লীতে উৎপন্ন হইলে—**টিউবার্কিউলার মেনিঞ্জাইটিস** নামক রোগ জন্মে। ( তৃতীয় খণ্ডে যথাস্থানে বর্ণিত হইয়াছে দেখ)।

ইহারা ফুসফুস মধ্যে জন্মিলে- **ক্ষয়কাশি** রোগ জন্মে ( বর্ত্তমান অধ্যায়ে তাহাই বর্ণিত হইবে )। ইহারা প্লীহা, যকৃৎ, জরায়ু ও অন্যান্য যন্ত্রানিচয় organs এবং অস্থি পর্য্যন্ত আক্রমণ করিতে পারে।

## ক্ষয়কাশি বা থাইসিস। PHTHYSIS.

**সম-সংজ্ঞা** Synonyms :—যক্ষ্মাকাশি ; যক্ষ্মা ; রাজযক্ষ্মা ; কন্‌জাম-শন্ ; পাল্‌মোনারী টিউবারকিউলোসিস ( টিউবারকুলোসিস ) ; ক্রণিক অল্-ছারেটিভ থাইসিস অর্থাৎ প্রাচীন ( ক্ষতযুক্ত ) ক্ষয়কাশ।

**রোগ-পরিচয়** Description :—ক্ষয়কাশি রোগটি প্রকৃত পক্ষেই একটি প্রধানতম **ক্ষয়রোগ**। ফুসফুসের ক্ষয় ও ক্ষত—এই রোগের প্রধান অঙ্গ। সেই হেতু এই রোগের নাম **ক্ষয়কাশি**।

ইহাতে **"ব্যাসিলাস টিউবারকিউলোসিস** নামক—অণুদেহীনিচয় ফুসফুস মধ্যে প্রবেশ করিয়া তথায় irritation ইরিটেশন্ বা উত্তেজনা উৎপাদন করে। তাহাতে ফুসফুস মধ্যে **টিউবারক্ল্** সমস্ত জন্মে।

ইহাতে প্রদাহ উৎপন্ন হইয়া, ফুস্ফুসের কতক প্রদেশ নিউমোনিয়া দ্বারা আক্রান্ত হওতঃ নিরেট solid হইয়া যায় ; কতক দিন পরে ঐ টিউবার্কুলার এবং নিউমোনিয়া আক্রান্ত প্রদেশ ক্ষয়প্রাপ্ত হইতে থাকে ; তাহাতে তন্মধ্যে পূঁয ও ক্ষত হইয়া গর্ত্তনিচয় জন্মে। এতাদৃশ রোগগ্রস্তের গয়ের মধ্যে পূঁয ও ফুস্ফুসের ধ্বংস পদার্থ এবং "ব্যাসিলাস্ টিউবারকুলোসিস্" পাওয়া যায়।

এতৎসহ **জ্বর** উদরাময় ইত্যাদি বহু **উপসর্গ পীড়া** বর্ত্তমান থাকে। কালে অন্যান্য organs যন্ত্রনিচয়ও টিউবারকল্ সমূহ দ্বারা আক্রান্ত হইয়া উঠে। তখন সেই সেই অবস্থা অনুসারে নানাবিধ লক্ষণ পাওয়া যায়। [ ৮নং চিত্র (ক) (খ) (গ) দেখ ]




৮নং চিত্র ও তৎব্যাখ্যা।

( ক )

(ক) এই অবস্থায় আস্তে, আস্তে পার্কাশনে "ডাল্" শব্দ, ক্ষীণ short নিশ্বাস, প্রবল প্রশ্বাস, ভোকাল রেজোনেন্স ইত্যাদির আধিক্য পাইবে।

এই (ক) চিত্রে ফুস্ফুস্ মধ্যে সঞ্চিত টিউবার্কলনিচয়ের প্রথমাবস্থা। ক-ব্রঙ্কিয়েল্ টিউব; খ-ফুস্ফুসের অনুকোটরচয়ে টিউবার্কল্‌নিচয় সঞ্চিত হইয়াছে।

( খ )



পার্কাশনে "ডাল্" dul শব্দ; টিউবুলার ব্রিদিং breathing। ক্রিপিটেশন্; ভোকাল রেজেনেন্সের আধিক্য।

এই (খ) চিত্রে ফুস্ফুসস্থ টিউবারকলনিচয়ের দ্বিতীয়াবস্থা: রোগাক্রান্ত ফুস্ফুস্ এবং তাহাতে নিবদ্ধ টিউবার্কল্‌নিচয় ঘনীভূত ও শক্ত হইয়া নিরেট প্রাপ্ত ও বড় হইয়াছে।

ক্যাভিটি এবং ইহাতে কিছু পরিমাণ পূঁষ ও শ্লেষ্মা আছে।

পার্কাশনে "ডাল" শব্দ। ক্যাভার্ণাস্—শ্বাসপ্রশ্বাস। ক্যাভিটিতে গল্ গল্ শব্দ। ক্যাভার্নাস শব্দ।




( গ )

এই ক্যাভিটি মধ্যে পূঁষ ও শ্লেষ্মাদি ...কোন তরল বস্তু নাই।

...পারকাশনে "ডাল্‌নেস"। যে হই বেই—এমন কথা নহে। য়্যাম্ফরিক রেস্‌পিরেশন্, য়্যাম্ফরিক স্বর।

কারণ-তত্ত্ব Ætiology :—"ব্যাসিলাস্" নামক অণুদেহীচয় ফুসফুস মধ্যে প্রবেশ করিয়া টিউবারকল (টুবার্কল) জন্মায়—তাহাই ক্ষয়কাশির কারণ; ইহাই আধুনিক সর্ব্ববাদিসম্মত মত। তবে প্রত্যেক ব্যক্তিতেই এ প্রকার হয় না—ক্ষেত্র বিশেষে ইহা হইয়া থাকে। পিতৃপিতামহাদির এই পীড়া থাকিলে—পুত্রপৌত্রাদিতে তাহা জন্মিতে পারে। সেই জন্য যক্ষ্মারোগ সঙ্গে লইয়াই যে শিশু জন্মে এমন নহে; তবে দুই তিন মাস বয়স হইতে, চল্লিশ বৎসর বয়স পর্য্যন্ত, তাহাদেয় এই রোগগ্রস্থ হইবার বিশেষ Chance সম্ভাবনা থাকে। কিন্তু অধিকাংশ স্থলে ২০ বৎসরের পূর্ব্বে এই রোগ জন্মিতে দেখা যায় না।

(১) দীর্ঘাকৃতি, সুদীর্ঘ হস্তপদাদি, লাবণ্যযুক্ত মুখশ্রী, সুকৃষ্ণ কেশ, সুদীর্ঘ, পাতলা চর্ম্ম, চক্ষুর সাদাভাগ অতি শ্বেত, মানসিক ও শারীরিক কার্য্য ক্ষমতা তীক্ষ্ণ, কিন্তু ধৈর্য্য নাই। (২) বামনাকৃতি, শরীরের বৃদ্ধি নাই, মুখশ্রী কর্কশ, ওষ্ঠ পুরু, মানসিক ও শারীরিক কার্য্যে ক্ষমতা ধীর ও স্থুল, গ্ল্যাণ্ড সমূহ বিবৃদ্ধিপ্রবণ। কথিত দুইশ্রেণীর লোকেরই এই রোগের প্রবণতা অতি অধিক। (৩) যাহাদের অঙ্গুলিদ্বয়ের চাড়াগুলি, চেপ্টা না হইয়া গোলপানা হয় তাহাদের এই রোগের সম্ভাবনা থাকে।

কতকগুলি অবস্থা—যাহাতে শারীরিক তেজের ও জীবনী-শক্তির হীনতা উৎপাদন করে, তাহারা এই ক্ষয়রোগের পূর্ব্ববর্ত্তী গৌণ-কারণ মধ্যে গণ্য, যথা :—(১) জনতাপূর্ণ, সুসঞ্চালিত সদ্বায়ুর অভাবযুক্ত, বাষ্পপূর্ণ গৃহে সর্ব্বদা বাস ও কার্য্যকর্ম্মাদি করা; (২) যথা—প্রয়োজন আহার ও পোষক-খাদ্যাদির অভাব একটি প্রধানতম কারণ; (৩) শরীর-অবসন্নকারী পরিশ্রমাদি করা; (৪) অতি শীঘ্র শীঘ্র সন্তান-প্রসব করা ও অত্যন্ত nursing স্তন্যদানে শরীর দুর্ব্বল হওয়া; (৫) স্যাঁতসেতে ও moist সজল স্থানে বাস (ডাক্তার বুক্‌লেন বলেন যে, ড্রেইন্‌শূন্য, স্যাঁতসেতে স্থানেই ক্ষয়কাশিযুক্ত রোগীর মৃত্যু সংখ্যা অধিকতর)। (৬) টাইফয়েড জ্বর; (৭) অতীব মদ্যাদি সেবন, রাত্রি-জাগরণ, ইন্দ্রিয় সেবন; (৮) সশর্করা বহুমূত্র; (৯) উপদংশজনিত ক্যাকেসিয়া cacheia অর্থাৎ শরীর-শীর্ণতা।

ফুস্‌ফুসের নিম্নলিখিত কতকগুলি স্থানীয় পীড়া এবং অযথা অবস্থা

ফুস্‌ফুসকে এরূপ ক্ষেত্রে পরিণত করিতে পারে, যে "ব্যাসিলাই" ফুস্‌ফুস মধ্যে প্রবেশ করিয়া, তথায় টিউবারকল জন্মিয়া ক্ষয়কাশির উৎপত্তি হইতে পারে। যথা :—(১) পুনঃ পুনঃ সর্দ্দি কাশি লাগা, কিম্বা বহুকাল ব্রঙ্কাইটিস্ পীড়া থাকা ; (২) হাম ও হুপিংকফ হইতে ফুস্‌ফুস প্রদাহ ; (৩) ক্রুপাস্ নিউ-মোনিয়া। (৪) বহুজনাকীর্ণ নগরীস্থ-বুলা ; (৫) পাথুরিয়া কয়লার খনিতে কার্য্যকারীদের, নানাবিধ ধাতু ও পাথরের কার্য্যকারীদের এবং তুলা ও পাট-ব্যবসায়ীদের ফুস্‌ফুস মধ্যে—তাহাদের ব্যবসায়গত পদার্থের কণাণু ও ধূলি প্রবেশ করাতে ক্ষয়কাশোৎপত্তির সহায়তা করিতে পারে।

**ক্ষয়কাশির মূল-বীজ ব্যাসিলাস নামক অণুদেহীচয়—কি প্রকারে মনুষ্যাদির শরীরে প্রবেশ করে How Phthysis bacillus enters the human system :**—সাধারণতঃ গৌণভাবেই বা মুখ্যভাবেই হউক, অধিকাংশ স্থলেই মনুষ্য হইতে মনুষ্যান্তরে এই রোগ প্রবেশ করে। এই প্রবেশ (১) কোন স্থলে নিশ্বাস বায়ু সহ ফুস্‌ফুস দিয়া, (২) কোন স্থলে বাহ্যিক ক্ষত স্থান দিয়া, (৩) কোন স্থলে বা খাদ্যাদি সহ সাধিত হয়।

**(১) নিশ্বাস বায়ু সহ** কি প্রকারে ইহা প্রবেশ করে তাহা দেখা যাউক—ক্ষয়কাশিগ্রস্ত রোগীর পরিত্যক্ত প্রশ্বাস বায়ু যে, অপর লোকের নিশ্বাস সহ প্রবেশ করিয়া এই রোগ জন্মে তাহা বিশ্বাসযোগ্য নহে ; কারণ ব্রম্‌টন্ নগরীস্থ ক্ষয়কাশির হাঁসপাতালে এই রোগী বহুসংখ্যক আছে ; কিন্তু এ পর্য্যন্ত ঐ স্থানের কোন চিকিৎসক বা শুশ্রূষাকারিণীর এই রোগ হইয়াছে বলিয়া জানা যায় নাই। ডাক্তার বর্নে´টও বলেন যে—রোগীর নিশ্বাসপ্রশ্বাস দ্বারাই এই রোগ যে অন্যে প্রবেশ করে এমন নহে। তাঁহার মত এই যে "রোগীর গয়ের ঘরের মেঝেতে, দেওয়ালে এবং কপাটে, সর্ব্বদা নিক্ষিপ্ত হইলে উহা তথায় শুষ্ক হইয়া যায় এবং, তাহা হইতে "ব্যাসিল্যাস্" বাতাসে উড়িতে থাকে, সেই বাতাস সেবন করিলেই যক্ষ্মা অবশ্যম্ভাবী।"

ডাক্তার বর্নে´টু Dr. Burnet গৃহাভ্যন্তরস্থ বায়ু মধ্যে "ব্যাসিলাস্" সংগ্রহ করিয়া, তদ্দ্বারা অন্যান্য সুস্থ, প্রাণীকে ইনোকুলেট্ Inoculate করাতে, তাহাদের ক্ষয়কাশ জন্মিয়াছে দেখিয়াছেন। এই জন্য সাধারণ ভাড়াটিয়া বাড়ীতে প্রবেশের পূর্ব্বে, তথায় ক্ষয়কাশিগ্রস্ত রোগী ছিল কি না, তাহার

অনুসন্ধান করিয়া প্রবেশ করা কর্ত্তব্য; বিশেষতঃ তাহার কপাটে ও দেওয়ালে থুথু ইত্যাদির চিহ্ন রহিয়াছে কি না তাহা বিশেষ করিয়া দেখা কর্ত্তব্য।

(২) অনেকে বলেন, **বাহ্যিক ক্ষতাদি যোগে** "ব্যাসিলাই" দেহ মধ্যে প্রবেশ করিয়া—এই রোগ উৎপাদন করিতে পারে। ক্ষয়কাশিগ্রস্ত রোগীর পোষ্ট-মর্টেম্ (মৃতদেহ-কর্ত্তন দ্বারা পরীক্ষা) করিয়া কেহ কেহ রোগাক্রান্ত হইয়া পড়িয়াছেন—পরীক্ষকের হস্তে কোন **ক্ষতাদি** থাকিলে এ প্রকার ঘটনা ঘটিতে পারে। কিন্তু ইহাদের সংখ্যা অতি কম।

যাহা হউক, ক্ষয়কাশিগ্রস্ত রোগীদের পোষ্ট-মর্টেম্ পরীক্ষার সময়, ছাত্র-দিগের বিশেষ সাবধান হওয়া আবশ্যক। ক্ষতসংযুক্ত হস্ত দ্বারা ঐ মৃতদেহ, বিশেষতঃ তাহার ফুস্‌ফুসাদি নাড়াচাড়া করা উচিত নহে।

আমাদের হিন্দু শাস্ত্রমতে যক্ষ্মাকাশি ইত্যাদি কতকগুলি রোগের অন্তিম দশায় **প্রায়শ্চিত্ত** বিধেয়। প্রায়শ্চিত্ত না হইলে—উক্ত রোগীকে কেহ স্পর্শ বা সৎকার করিলে মহাপাতক জন্মে। আমাদের শাস্ত্রকারেরা যে কতদূর **দূরদর্শী** ছিলেন, আমরা এইক্ষণ ক্রমশঃ তাহার পরিচয় পাইতেছি; কি প্রকারে স্পর্শাদিতে এই রোগ যে অন্যের শরীরে প্রবেশ করিতে পারে, তাহার ঠিক সীমা নাই; এই জ্ঞানে তাঁহারা ঐ প্রায়শ্চিত্তের বিধান করিয়াছেন।

(৩) টিউবরকিউলার রোগগ্রস্ত **প্রাণীর দুগ্ধ এবং মাংস আহারে** এই রোগ জন্মে—ইহা স্থিরনিশ্চিত। বহুসংখ্যক গবাদি প্রাণীরা এই রোগে আক্রান্ত হয়, সুতরাং আইনানুসারে ইয়ুরোপ ও আমেরিকাদি স্থানে তাহা-দের মাংস, বিশেষ উচ্চতম ডাক্তার দ্বারা পরীক্ষিত না হইলে, বাজারে বিক্রীত হইতে পারে না। আমাদের হিন্দুশাস্ত্র-প্রণেতা মহাত্মারা গো-মাংসের এই মহা-নিষ্টকারিতা অতি পূর্ব্ব হইতেই জানিয়া, উহা খাইতে নিষেধ করিয়া গিয়া-ছেন। (চিকিৎসা-স্থানে এ বিষয় বিস্তারিত ভাবে লিখিত হইবে)।

**স্থানীয় পরিবর্ত্তন** Local changes :—ফুস্‌ফুস্ মধ্যে যে, টিউবার্-কল্‌নিচয় হয়, তাহাতেই উহাদের সর্ব্বাবয়বপূর্ণ অবস্থা দেখা যায়। লিম্ফেটিক পদার্থ, জায়েণ্ট ছেল্‌স্, ব্যাসিলাই এবং উহাদের কেজিয়াস্ অবস্থা (অর্থাৎ দুগ্ধের ছানা বা পণিরবৎ শক্ত অবস্থা) এবং তাহাদের ক্ষয় ও ক্ষত এই সমস্ত অব-স্থাই ফুস্‌ফুস্ মধ্যস্থ টিউবার্‌কলনিচয়ে দেখা যায়।

**টিউবার্‌কল্‌চয়ের উৎপত্তি** origin **বা প্রথমাবস্থা** ঃ—(১) ইণ্টারষ্টিশিয়েল্‌-টিস্থ মধ্যে, ফুস্‌ফুসের অনুকোটরচয়ের মধ্যে ও প্রাচীরে, ব্রঙ্কিয়েল্‌ টিউবের মধ্যে ও চতুর্দ্দিকে, রক্তবহা নাড়ীদের চতুর্দ্দিকে, এবং প্লূরার নিম্নস্থ Titsue টিস্থ ইত্যাদি স্থানে, টিউবার্‌কল্‌নিচয় প্রথম জন্মিয়া তৎপশ্চাৎ নিকটবর্ত্তী টিস্থদিগকে আক্রমণ করে। এই প্রকারে কেবল মাত্র টিউবার্‌কল্‌ জন্মানকে **ক্ষয়কাশের প্রথমাবস্থা** প্রথমাবস্থা First Stage মধ্যে ধরা যায়। [ ৮নং (ক) চিত্র দেখ ]।

**( ২ ) দ্বিতীয়াবস্থা বা দৃঢ়াবস্থা** ঃ—এই অবস্থায় টিউবার্‌কল্‌ সমস্ত দৃঢ় বা ঘনীভূত হয় এবং তাহাদের চতুর্দ্দিকে প্রদাহ হইয়া নিউমোনিয়া জন্মে। [ ৮ নং (খ) চিত্র দেখ ]।

**( ৩ ) তৃতীয়াবস্থা কিম্বা ক্ষত ও ক্ষয়াবস্থা** ঃ—এই অবস্থায় টিউবার্‌কল্‌ সমস্ত ও নিউমোনিয়াযুক্ত স্থাননিচয়ে ক্ষত হয় ও তাহারা ক্ষয়প্রাপ্ত হইয়া ভগ্ন হয় ও তাহাতে **গর্ত্ত** অর্থাৎ **ক্যাভিটি** Cavity সমস্ত জন্মে। এই গর্ত্তদিগের মধ্যে ফুস্‌ফুস্‌ টিস্থ, কেজিয়াস্‌ বা পণিরবৎ পদার্থ ও পূঁয দেখিতে পাইবে। [ ৮ নং (গ) চিত্র দেখ ]।

সমস্ত রোগীতেই যে পূর্ব্বোক্ত প্রকারে ক্ষত ও ক্ষয় প্রাপ্তি হইবে, এমন নহে ; কারণ প্রদাহের সুগতি ও অল্প পরিমাণ এবং শারিরীক জীবনী-শক্তির সুপ্রভা থাকিলে রোগ গভীর মূর্ত্তিতে পরিণত হইয়া, বহুকাল সমভাবে থাকিতে পারে, কিম্বা উহাতে সূত্রবৎ পদার্থচয় Fibrous, Connective or Cicatrical tissues জন্মিয়া—ঐ স্থান tough শক্ত, দর্‌কচ্‌ড়াবৎ হইয়া থাকে ; এমন কি ক্যাভিটি অর্থাৎ গর্ত্ত জন্মিলেও—তাহার চতুর্দ্দিকে ঐ সূত্রবৎ পদার্থচয় উৎপন্ন হইয়া, ঐ **গর্ত্তকে** সঙ্কুচিত ও শুষ্কতা প্রাপ্ত ক্ষতের ন্যায় Cicatrix সিকাট্রিক্স যুক্ত করিয়া রাখে।* কখন কখন ঐ সমস্ত সিকাট্রিক্স মধ্যে ক্যাল্‌কেরিয়ার কণা অর্থাৎ চা, খড়িবৎ পদার্থ সকল দেখা যায়।

অনেক সময় **প্লূরাও** এই রোগে আক্রান্ত হয়। অনেক সময় ক্যাভিটি cavity ( ক্ষয়কাশজনিত গর্ত্ত ) ফুস্‌ফুস্‌ মধ্যে ক্রমে বর্দ্ধিত হইয়া, প্লূরাকক্ষে ফুটিয়া যায় ; তাহাতেই এই রোগ সহ এম্পাইমা Empymia অর্থাৎ পাইও-থোরাক্স, কিম্বা **নিউমো থোরাক্স** জন্মে ( ৬ষ্ঠ চিত্র দেখ )।

টিউবার্‌কল্‌চয় দ্বারা রক্তবহা নাড়ীচয়ের প্রাচীরে ক্ষত ও ছিন্নাবস্থা হইয়া, রক্তোৎকাশ অর্থাৎ হিমপ্‌টিসিস্‌ হইতে পারে।

**পীড়ার আক্রমণ স্থান Lesion** ঃ—সর্ব্বাদৌ সাধারণতঃ একদিকের ফুস্‌ফুসের শীর্ষভাগে টিউবার্‌কলনিচয় উৎপন্ন হয়। এইভাগে উহাদের কাঠিন্য কিম্বা ক্যাফিটি জন্মিতে না জন্মিতে, তাহার নিম্নদিকে নব New টিউবার-কল্‌চয় জন্মিতে থাকে। সুতরাং ফুস্‌ফুসের মধ্যে টিউবার্‌কলের তিনটি অবস্থাই এক সময়ে দেখিতে পাইবে, যথা ঃ—( ১ ) শীর্ষদিকে ক্যাভিটি ; ( ২ ) তন্নিম্নে কাঠিন্যাবস্থা, নিউমোনিয়া জনিত ক্ষেত্রচয় ও পণিরবৎ অবস্থা-যুক্ত টিউবার্‌কলচয় ; ( ৩ ) তন্নিম্নে বহুসংখ্যক ধূসরবর্ণের টিউবার্‌কলচয় diffused ছড়ান এবং তৎসংলগ্ন ফুস্‌ফুসের মধ্যে কন্‌জেচ্‌শন্‌, তন্নিম্নে সুস্থ

এই অবস্থাত্রয় রোগীর শারীরিক অবস্থানুসারে সপ্তাহনিচয় ব্যাপিয়া বা বৎসরনিচয় ব্যাপিয়া ঘটিতে পারে। প্রায়ই দেখা যায় যে—মৃত্যুর পূর্ব্বে দুই দিকের ফুস্‌ফুসই ন্যূনাধিক ভাবে আক্রান্ত হয়। একিউট্‌ থাইসিস হইলে, অতি সত্বর সত্বর, এমন কি দুই এক মাস মধ্যে মিলিয়ারী টিউবার্‌কল্‌চয় সমস্ত ফুস্‌ফুস মধ্যে ছড়াইয়া পড়ে এবং তাহাতে শীঘ্রই রোগীর মৃত্যু হয়।

**অন্যান্য যন্ত্রে টিউবার্‌কল্‌** ঃ—থাইসিসের রোগী শীঘ্র না মরিলে তাহার লেরিংস অন্ত্রচয় যকৃৎ, প্লীহা, কিড্‌নী ইত্যাদি যন্ত্রও আক্রান্ত হয়।

**লেরিংস** মধ্যে টিউবার্‌কল জন্মিলে—**স্বরভঙ্গ** হইতে পারে। অনেক সময়, প্রকৃত রোগ প্রকাশিত হইবার পূর্ব্বেই ঐ স্বরভঙ্গ দেখা যায়।

**অন্ত্র** মধ্যে টিউবার্‌কল জন্মিলে—**উদরাময়** হইতে দেখিবে; **ক্ষয়কাশি সহ উদরাময় একটি কুলক্ষণ**। থাইসিস্‌ সহ টিউবার্‌কল, **অস্থি** মধ্যে বা পেরিটোনিয়াম্‌ মধ্যে জন্মিতে পারে ; মলদ্বারের পার্শ্বে টিউবার্‌কল জন্মিলে—**ভগন্দর** fistula in ano ; চর্ম্মের নীচে টিউবার্‌কল জন্মিলে—এক প্রকার **স্ফোটক** হইতে থাকে।

**এই রোগে মৃত্যু**—নিতান্ত দুর্ব্বলতা ও অবসন্নাবস্থা হইতে, কিম্বা ফুস্‌ফুস্‌ বহুপরিমাণে আক্রান্ত হইয়া, অথবা টিউবার্‌-কিউলার মেনিন্‌জাইটিস্‌ জন্মিয়া হইয়া থাকে

**সংক্ষিপ্ত লক্ষণচয়** Symptoms in brief:—কাশি, রক্ত উঠা, গয়ের উঠা ( প্রায়ই পূঁযযুক্ত গয়ের ), শ্বাসকৃচ্ছ্র, শীর্ণ শরীর, হেক্‌টিক্‌-জ্বর, উদরাময়, ঘর্ম্ম—বিশেষতঃ নিশাঘর্ম্ম ; এই কয়েকটি ক্ষয়কাশির প্রধানতম লক্ষণ।

**রোগের প্রারম্ভে,** অধিকাংশ স্থলে, অগ্রে **কাশি** হয় ; কাশি সহ সামান্য গয়ের কিংবা পূঁযযুক্ত গয়ের উঠে ; তখন সকলেরই ধারণা হয় যে, **ঠাণ্ডা** ইত্যাদি লাগিয়াই এই প্রকার হইয়াছে। তখন বিশেষ ভয়, কিম্বা সন্দেহের কোন কারণ মনে উপস্থিত হয় না। আবার কোন কোন লোকের স্বাস্থ্য সুন্দর রহিয়াছে, এমন অবস্থায় হঠাৎ আপনি বিনা কষ্টে, গলা সড় সড় করিয়া **সর্ব্বপ্রথমেই রক্ত উঠিতে থাকে ;** চলিলে বা শুইয়া থাকিলও, উক্ত রক্ত উঠা ক্ষান্ত হয় না ; কোন রোগীতে সামান্য কাশি সহ রক্ত উঠে।

এই প্রকার **রক্ত-উঠা** দেখিবামাত্র রোগী এবং তাহার আত্মীয় স্বজনেরা ত্রাসান্বিত হইয়া পড়ে ! এই রক্ত সামান্য কয়েক ফোটা কিম্বা কাঁচ্চা পরিমাণ, কিম্বা ছটাক পরিমাণ কিম্বা অর্দ্ধসের পরিমাণ, হইতে পারে। এই সময় এই রক্ত উঠা ভিন্ন অন্য কোন লক্ষণ লক্ষিত হয় না এবং বক্ষঃ পরীক্ষা-তেও বিশেষ কোন ব্যতিক্রম প্রকাশিত হয় না। রক্ত বন্ধ হইয়া, কতক দিন পর্য্যন্ত কোন সন্দেহের কারণ দেখা যায় না ; আবার হঠাৎ একদিন রক্ত দেখা দেয় ; এই প্রকার হইতে হইতে কাশি হয় ও গয়ের উঠিতে থাকে।

**ক্রমে ক্রমে ক্ষয়কাশের সমস্ত লক্ষণ** প্রকাশ পায় ; অরুচি, অজীর্ণ-দোষ, বমন, শরীর শীর্ণতা ইত্যাদি অগ্রে উপস্থিত হইয়া, পশ্চাৎ বক্ষঃস্থলের পীড়া ধরা পড়ে।

**রোগ স্পষ্ট প্রকাশিত** হইবার পর, কোন কোন রোগী তিন চারি মাস মধ্যে মৃত্যুমুখে পতিত হয় ; কোন কোন রোগী ১০।১৫ বৎসর পর্য্যন্তও জীবিত থাকে ; এই শেষোক্ত শ্রেণীর রোগীতে কতক মাস পর্য্যন্ত, কিম্বা দুই এক বৎসর পর্য্যন্ত, রোগ সম্পূর্ণ latent গুপ্তভাবে থাকে এবং পরে হঠাৎ একদিন **রক্ত উঠা** দেখা দেয়, জ্বর প্রকাশ পায়—এই প্রকার মাঝে মাঝে হইতে থাকে। থাইসিস্‌ রোগ মাত্রেই যে সাংঘাতিক হয় এমন নহে।

**ক্ষয়কাশির বিস্তারিত লক্ষণচয় Symptoms in Details :—**

**কাশি** Cough :—প্রত্যেক রোগীতে, কাশি দেখা যায়। প্রথম প্রথম কাশি সহজ থাকে ও গয়ের সহজে উঠে—এমন কি গলার কাশি উঠিয়া গেলেই, রোগী অন্য প্রকার অসুবিধা বোধ করে না। রোগের শেষাবস্থায় কাশি অতীব কষ্টকর ও বেদনাদায়ক হইয়া উঠে; অনেক সময় কাশির পর, কতক পরিমাণ গয়ের উঠিয়া যায়; এতাদৃশ গয়ের ক্যাভিটির অভ্যন্তরাগত : লেরিংস মধ্যে রোগ হইলে, কাশির শব্দ যেন গলা-ভাঙ্গার ন্যায় শুনা যায়;

**গয়ের** Expectoration :—গলার এবং বক্ষঃস্থলের অভ্যন্তর হইতে যে শ্লেষ্মা উঠে, তাহাকে সাধারণ ভাষায়—গয়ের বলে; ইহার ইংরাজী নাম **স্পিউটা** Sputa বা **এক্সপেক্টোরেশন্** Expectoration; গয়েরকে **"কাশ"** বা **"কফ"** cough বলে।

রোগের প্রথমাবস্থায় যে গয়ের উঠে, তাহা সামান্য ব্রঙ্কাইটিসের গয়েরের ন্যায় এবং এই অবস্থায় বহুবারের উঠা গয়ের, একত্রে মিশ্রিত হইয়া যায়। রোগের বৃদ্ধি সহ—ক্রমে গয়ের **পূঁযের** ন্যায় বহির্গত হয়; ইহার বর্ণ ঈষৎ হরিতবৎ, কিম্বা হরিতাভ-পীতবর্ণ দেখায়; তন্মধ্যে ফেনা বা বুদ্‌বুদ্ ( Air bubbles ) লক্ষিত হয় না; প্রতি এক একবার যে গয়ের উঠে, তাহারা প্রত্যেকেই পৃথক্ পৃথক্ অবস্থায় দৃষ্ট হয়, একে অন্যের সহিত মিশ্রিত হয় না; তাহারা এক একটি গোল মুদ্রার ন্যায় দেখায়; এই জন্য তাহাদিগের আকৃতিকে **নামিউলার** Nummular বলে; ক্যাভিটি হইতে এই প্রকার গয়ের উত্থিত হয় বলিয়া, তাহার আকৃতি গোলাকার হয়।

রোগের শেষাবস্থায়, পণিরখণ্ডবৎ বা চা-খড়ির খণ্ডবৎ, সাদা গয়ের উঠে এবং তাহা **জলপূর্ণ পাত্রে নিক্ষেপ করিলে আর ভাসে না, জলের নিম্নভাগে ডুবিয়া** sinks **পড়ে**; গয়ের জলে ডুবিলে এবং তৎসহ কর-শোথ দেখা দিলে, রোগীর মৃত্যু নিশ্চয় জানিবে। গয়ের জলপূর্ণ পাত্রে নিক্ষেপ করিলে, যদি তাহা জলের নিম্নে ডুবিয়া পড়ে, তবে তাহা **থাইসিস্ রোগের গয়ের** এই কথা নিশ্চয় জানিও; এই একমাত্র পরীক্ষা দ্বারাই **যক্ষ্মাকাশি** অনেক সময় জানিতে পারা যায়।

( আমার দুই একটী রোগীর গয়েরে চা-খড়ি চূর্ণের ন্যায় অতি অল্প পরিমাণ সাদা পদার্থ ছিল ; উহা জলে ডুবিতে দেখিয়া আমার আশঙ্কা হয় ; কিন্তু তাহারা হোমিওপ্যাথি মতে চিকিৎসিত হইয়া এখনও জীবিত আছে )।

অণুবীক্ষণ-পরীক্ষায় **গয়ের** মধ্যে রক্তের ইলাষ্টিক্ সূত্রচয় ( Elastic tissues ) এবং **টিউবারকুল ব্যাসিলাস** প্রাপ্ত হইলে—উহা যে ক্ষয়কাশ জনিত গয়ের সে কথা নিশ্চয় এবং এতদ্দ্বারা ইহাকে ফুসফুসের অন্যান্য রোগের গয়ের হইতে পৃথক্ বলিয়া জানা যায়।

**হিমপ্‌টিসিস বা রক্ত-উঠা** Hymoptysis :—ইহা যে প্রায়ই থাইসিসের সর্ব্ব আদি লক্ষণ তাহা পূর্ব্বে বলা হইয়াছে। ঐ রক্ত সাধারণতঃ উজ্জ্বল লাল ও ফেনাযুক্ত ; কিন্তু অনেক স্থলে, বহুদিন পর্য্যন্ত ক্ষুদ্র ক্ষুদ্র কাল-বর্ণের রক্তের টুক্‌রানিচয় উঠিতে থাকে। এই সময় এতৎসহ গয়ের না থাকিতে পারে। রোগের শেষাবস্থায়—অনেক সময় পূঁযযুক্ত গয়েরের সহ রক্তের দাগ বা ছিটা ফোঁটা দেখা যায়। কোন কোন রোগীতে কোন কোন সময়—অধিক পরিমাণে রক্ত উঠিয়া থাকে ; টিউবারকল দ্বারা ক্ষুদ্র শিরার অর্থাৎ ভেইনের গাত্রে ক্ষত হইলে **কালবর্ণের** অল্প অল্প রক্ত উঠে ; কিঞ্চিৎ বড় রক্তবহা নাড়ীর গাত্রে ক্ষত হইলে, **অধিক পরিমাণে** রক্ত উঠে। কোন কোন রোগীতে আদৌ রক্ত উঠে না।

**শ্বাসকৃচ্ছ্র**, Dyspnœa :—পীড়ার প্রথম হইতে কিঞ্চিৎ কিঞ্চিৎ শ্বাস-প্রশ্বাসের খর্ব্বতা সহ শ্বাসকৃচ্ছ্র লক্ষিত হয় ; রোগের বৃদ্ধি সহ শ্বাসকৃচ্ছ্র অধিকতর বৃদ্ধি পায়।

**জ্বর** Fever :—ক্ষয়কাশির প্রথমাবধিই জ্বর প্রকাশ পায়। ফুসফুসের টিউবারকুলোসিস্ এবং তদানুষঙ্গিক নিউমোনিয়ার আক্রমণের ন্যূনাধিক্যা-নুসারে জ্বরেরও ন্যূনাধিক্য হইয়া থাকে। উক্ত আক্রমণের বিশ্রামাবস্থায় জ্বরেরও বিশ্রাম দেখা যায়। কিন্তু কয়েক মাস পর্য্যন্ত জ্বর অবিরত বর্ত্তমান থাকে। ইহা কখন রেমিটেণ্ট কখন বা ইণ্টারমিটেণ্ট অবস্থা অবলম্বন করে। প্রায়ই সন্ধ্যার সময় জ্বর বৃদ্ধি পায়। সাধারণতঃ প্রাতে ৯৮.৪, ৯৯° বা ১০০° ডিগ্রী জ্বর থাকে, সন্ধ্যার সময় ১০২° বা ১০৩° ডিগ্রী পর্য্যন্ত জ্বর উঠে।

যেদিন সন্ধ্যার সময় জ্বর অধিক হয়, তাহার পরদিন প্রাতে ৯৮'৪' কিম্বা স্বাভাবিক উত্তাপের নিম্নে থার্ম্মামিটারের পরিমাণ দেখা যায়। সামান্য পরিমাণ জ্বর হইলে, অনেক সময় রোগী তাহা বোধ করিতেই পারে না. কিন্তু জ্বর অধিক হইলে, তজ্জনিত গ্লানি ও দুর্ব্বলতা রোগীর পক্ষে বড় যন্ত্রণাদায়ক হয়—বিশেষতঃ রোগের নিতান্ত আধিক্যাবস্থায়।

জ্বরের সঙ্গে অতীব গাত্রদাহ; হাত পা এবং চোক মুখের জ্বালা, অত্যন্ত কষ্টদায়ক হইয়া উঠে। কোন কোন রোগী প্রাণ দিতে স্বীকার, কিন্তু জ্বরজনিত গাত্রদাহ সহ্য করিতে পারে না। **ঘর্ম্ম,** বিশেষতঃ **নিশাঘর্ম্ম**—জ্বরের আনুসঙ্গিক উপসর্গ বিশেষ। কোন কোন রোগীতে এত ঘর্ম্ম হয় যে, প্রাতে রোগী যেন স্নান করিয়া উঠে, তাহার বিছানা বালিশ ইত্যাদি ভিজিয়া যায়; রোগের প্রথমাবস্থায়ও অনেক সময় নিশাঘর্ম্ম দেখা যায়। কখন কখন জ্বর সহ শীত হইয়া থাকে। অনেক সময় কাশির উপদ্রবে, রোগীর নিদ্রাই হয় না। **ক্ষয়কাশির latter stage শেষাবস্থার জ্বরই হেক্‌টিক্ Hectic জ্বর।** হেক্‌টিক জ্বরে গৌরবর্ণ লোকদিগের কপোলদ্বয় ও ওষ্ঠদ্বয় লালবর্ণ দেখায়।

**শরীর-শীর্ণতা** Emaciation:-ক্ষয়কাশিতে শরীরের মেদভাগ শুষ্ক হইয়া এবং সমস্ত মাংসপেশীচয় শীর্ণ হইয়া—শরীর শীর্ণ হইতে থাকে। তিন চারি মাস মধ্যে, রোগীর টেম্পোরেল্ প্রদেশের অর্থাৎ কপালের দুই দিকের রগের মাংসপেশীদ্বয় শুষ্ক হইয়া, ঐ স্থানদ্বয় গর্ত্তপানা হইয়া পড়ে—উহা একটি দুর্লক্ষণ (গ্রন্থকার)। মধ্যে মধ্যে রোগের বেগ শান্তভাবে থাকিলে, গায়ে যেন একটু মাস লাগে। রোগ বৃদ্ধি হইলে, পুনরায় শরীর শুষ্ক হইতে থাকে। ক্রমে শারিরিক ও মানসিক পরিশ্রমে অক্ষম হইয়া উঠে।

**এনিমিয়া বা ক্ষীণ-রক্ততা** Anæmia:—যক্ষ্মারোগোক্রান্ত রোগী, ক্রমে শীর্ণতা সহ পিংশেবর্ণ হইয়া উঠে। দেখিলে বোধ হয় যেন—শরীরে রক্ত নাই।

**থিসিক্যাল ম্যানিয়া (পাগলামি বিশেষ)**:—যক্ষ্মারোগোক্রান্ত রোগী নিতান্ত অন্তিম অবস্থা পর্য্যন্ত মনে করে যে—**সে এই রোগ হইতে নিশ্চয় আরোগ্য লাভ করিবে।**" এ বিষয়ে তাহার **বিশ্বাস** অটল;

এতাদৃশ মানসিক ভাবকেই "থিসিক্যাল ম্যানিয়া Phthisical Mania বলে।

**আঙ্গুজ-এডানৃছাই ( স্ফীতাগ্র-অঙ্গুলী )** ঃ—হস্তের অঙ্গুলীচয়ের শেষ পর্ব্ব স্ফীত দেখা যায় এবং নখ অর্থাৎ চাড়া বক্র হইয়া ধনু আকৃতি ধারণ করে। পদাঙ্গুলিচয়েও ঐ প্রকার লক্ষিত হয়। রক্তে সুবাতাসের অভাবে—এতাদৃশ অবস্থা ঘটে ( ইহাই অনেকের মত )।

**কর-শোথ** Œdema of the hands ঃ—মৃত্যুর কিছুদিন পূর্ব্বে, যক্ষ্মারোগীর হস্তের পৃষ্ঠদেশে **শোথ** দেখা দেয়। তাহাকে কর-শোথ বলে। এই সঙ্গে চরণদ্বয়ে এবং মুখমণ্ডলেও শোথ দেখা যায়।

**যক্ষ্মা-রোগে বক্ষঃ-পরীক্ষা** Physical Examination ঃ—এই রোগে বক্ষঃপরীক্ষা করিতে ফুস্‌ফুসের তিনটী অবস্থার প্রতি লক্ষ্য রাখিতে হয়। এই অবস্থাত্রয় ফুসফুসের ক্রমে তিনটি বিভিন্ন সময়ে লক্ষিত হইতে পারে,কিংবা ফুস্‌ফুসের তিন বিভিন্ন স্থানে তিন প্রকার অবস্থা, এক সময়েও লক্ষিত হইতে পারে(এ কথা পূর্ব্বেই বলা হইয়াছে)। এই তিনটী অবস্থার বক্ষঃগত লক্ষণ তিন প্রকার; সুতরাং এই তিনটী অবস্থার পার্থক্য পরিষ্কাররূপে জানা থাকা কর্ত্তব্য।

(১) **প্রথমাবস্থা** First stage ঃ—অর্থাৎ টিউবারকৃলচয়ের tubercle **ডিপজিট** deposit (সঞ্চিত হওয়া) **অবস্থা**; এই অবস্থায় টিউবার্‌কল ফুস্‌ফুস্ মধ্যে ক্ষুদ্র ক্ষুদ্র কণা প্রমাণে জন্মিতে থাকে [ ৮নং (ক )চিত্র দেখ ]।

( ২ ) **দ্বিতীয়াবস্থা** Second stage ঃ—কিম্বা কন্‌ছোলিডেশন্ বা **কাঠিন্য অবস্থা** (Stage Of Consolidation) ; এই অবস্থায় ঐ সঞ্চিত টিউবারকৃলনিচয় হেতু—ফুস্‌ফুসের রোগাক্রান্ত ক্ষেত্রভাগ affected parts নিউমোনিয়াময় হইয়া কঠিনাকার ধারণ করে। [৮নং (খ) চিত্র দেখ]।

( ৩ ) **তৃতীয়াবস্থা** Third stage ঃ—অর্থাৎ **গহ্বরীভূত অবস্থা** (Stage Of Excavation) ; এই অবস্থায় উপরোক্ত টিউব্যার্‌কলযুক্ত কঠিনীভূত ক্ষেত্রভাগ—কোমল ও বিগলিত হইয়া তন্মধ্যে গর্ত্তপানা ক্ষেত্রনিচয় জন্মে [৮নং (গ) চিত্র দেখ]।

N. B. কেহ (১) প্রথমাবস্থাতে টিউবার্‌কল ডিপজিট আদৌ না উল্লেখ করিয়া—"কাঠিন্যাবস্থা" বলিয়া ও (২) দ্বিতীয়াবস্থা অর্থাৎ আমাদের বর্ণিত কাঠিন্যাবস্থাকে "কোমলাবস্থা" বলিয়া উল্লেখ করিয়াছেন ; এতাদৃশ অবস্থা

বিভাগ আমাদের নিকট ভুল বলিয়া বোধ হইতেছে; (৩) তৃতীয়াবস্থা সম্বন্ধে সকলেরই একমত।

বক্ষঃ-পরীক্ষাকালে ক্ষয়কাশি সহ প্লুরিসি, ব্রঙ্কাইটিস, এম্ফিজিমা, নিউ-মোনিয়া, নিউমোথোরাক্স ইত্যাদিও পাইতে পার। থাইসিস সহ ব্রঙ্কাইটিস পাইবেই পাইবে।

১। **প্রথমাবস্থা** 1st Stage :—এই অবস্থায় সর্ব্ব প্রথম বক্ষোজনিত লক্ষণ তত ভাল পরিষ্কাররূপে পাওয়া যায় না। (ক) **বক্ষঃস্থলের আকৃতি**—রোগাক্রান্ত ভাগ তত ভালরূপ সঞ্চালিত হয় না (দৃষ্টি ও স্পর্শ দ্বারা টের পাওয়া যায়); বক্ষের উভয়দিকে হস্ত রাখিয়া তারতম্য নির্ণয় করা উচিত।

( খ ) **পার্‌কাশন** :—এই রোগ প্রায়ই ফুসফুসের শীর্ষস্থানে হয়, সুতরাং ইন্‌ফ্রা-ক্ল্যাভিকুলার, ক্ল্যাভিকুলার এবং সুপ্রা-ক্ল্যাভিকুলার প্রদেশে পারকাশন্ করিলে তথায় স্বাভাবিক রেজোনেন্ট শব্দের হীনতা কিঞ্চিৎ লক্ষিত হইতে পাবে। ( গ ) রোগাক্রান্তদিকের ক্ল্যাভিকুলের নিম্নদেশ টিপিলে, কখন কখন বেদনা বোধ হয়।

(ঘ) আকর্ণন—দ্বারা রোগের অবস্থা অনেকটা ভাল বুঝা যায়। ফুসফুসের স্বাভাবিক শব্দে—ভেসিকুলার মার্‌মার পাওয়া যায় না, কিন্তু তাহার হীনতা জন্মে এবং নিশ্বাস গ্রহণে ক্ষুদ্র বা মধ্যম প্রকারের "রাল্‌স" শুনিতে পাওয়া যায়; কতকদিন পর্য্যন্ত ভেসিকুলার মার্‌মারের হীনতা ব্যতীত অন্য কিছু লক্ষিত হয় না। যদি এতৎসহ পার্‌কাশনে পাল্‌মোনারী রেজোনেন্‌স এবং বক্ষঃ-সঞ্চালন ন্যূনতর বলিয়া বোধ হয়—তবে তাহা ক্ষয়কাশের প্রথমাবস্থা বলিয়া সন্দেহ করিবে।

নিশ্বাস গ্রহণ সময়ে—ভেসিকুলার মার্‌মার শব্দ অনিয়মিত তরঙ্গবৎ এবং হঠাৎ ঝাঁকি-মারিয়া Jerks উঠার ন্যায় বোধ হয় ( ইহাকেই "**কগ হুইল রেস্‌পিরেশন** বলে ); ইহা কর্কশ হইতে পারে, অথবা প্রশ্বাসশব্দের Expiration মারমারধ্বনি উচ্চ, দীর্ঘতর কালব্যাপী হইতে পারে ( ইহাকে ব্রঙ্কিয়েল—ব্রিদিংএর ন্যায় বোধ হয় )। এতৎসহ ভোকাল রেজোনেন্সের আধিক্য লক্ষিত হইতে পারে। এই অবস্থায় এবং দ্বিতীয়াবস্থায় ভোকাল রেজো-নেন্সের আধিক্য দেখিলে, ( বিশেষতঃ ফুসফুসের শীর্ষভাগে ) ক্ষয়কাশির সন্দেহ দৃঢ়ীভূত হইবে।

এই অবস্থায় দুই একবার মাত্র পরীক্ষা করিয়া—ক্ষয়কাশ হইয়াছে বলা কর্ত্তব্য নহে; ইহাতে ভুল হইবার নিতান্ত সম্ভাবনা। সেই জন্য তোমরা রোগীকে মাঝে মাঝে পরীক্ষা করিয়া দেখিবে; কাশি, গয়ের, শরীর শীর্ণতা, জ্বরবোধ—এই রোগের সন্দেহবর্দ্ধক এ বিষয়ে দ্বিধা মাত্র নাই। রালস সহ ভেসিকুলার মার্মারের হীনতা হইলে এই রোগসম্বন্ধে বিশেষ সন্দেহ করিবে। এই অবস্থায় হৃৎপিণ্ডের শব্দ এতাদৃশ নিরেট স্থানে অধিকতর রূপে পরিচালিত হওয়াতে আধিক্য সহ শুনা যায়। [৮ নং চিত্র (ক) দেখ]।

২। **দ্বিতীয়াবস্থা** 2nd Stage :—এই অবস্থার অনেক লক্ষণচয় নিউমোনিয়ার হিপাটিজেশনের অবস্থার ন্যায়। (ক) **বক্ষঃস্থলের আকৃতি** — **ফুস্‌ফুসস্থ** রোগাক্রান্ত স্থানের বিস্তৃতি অনুসারে, ঐ পার্শ্বস্থ বক্ষের সঞ্চালনের ন্যূনাতিরিক্ততা হয়। (খ) ধীরগতিবিশিষ্ট রোগে—সুপ্রা ক্ল্যাভিকুলার এবং ইন্‌ফ্রা-ক্ল্যাভিকুলার প্রদেশ গর্ত্তপানা হইয়া যায় (ঐ স্থানস্থ ফুস্‌ফুস্‌ক্ষেত্রে ক্যাভিটি cavity কিংবা ফাইব্রাস কণ্ট্রাক্‌শন হওয়াতে ঐ প্রকার দেখা যায়)।

(গ) **পারকাশনে**—ঐ প্রদেশে রেজোনেন্সের ন্যূনতা, যথাবস্থা পরিমাণ শুনা যায় (কিন্তু প্লুরিটিক্‌-এফিউশন হইলে, উপরে যে প্রকার "ডাল্‌" Dull শব্দ পাওয়া যায়, এস্থলে কখনও ততটা "ডাল্‌" শব্দ পাওয়া যায় না; বরং কোন স্থলে অধিক ফাঁপা hollow শব্দ পাওয়া যায়)।

(ঘ) **আকর্ণন**—দ্বারা নানা প্রকার "ব্রঙ্কিয়েল-ব্রিদিং" ন্যূনাধিক-ভাবে শুনা যায়; **"ব্রঙ্কোফণিক"** ভাবে কাশি ও স্বর শব্দ শুনা যায়; রালস শুনা যাইতে পারে, অথবা নাও পারে। রোগাক্রান্ত solid নিরেট ভাগে, হৃৎ-পিণ্ডের শব্দ আধিক্য সহ শুনা যায়; [৮ নং চিত্র (খ) দেখ]।

৩। **তৃতীয়াবস্থা** 3rd Stage:—ইহাতে দেখিবে যে, একদিকে ক্যাভিটি (গহ্বর) জন্মিয়াছে এবং অন্যদিকের ফুস্‌ফুসও আক্রান্ত কিংবা আক্রান্তপ্রায়। (ক) **বক্ষঃস্থলের আকৃতি**—পরিবর্ত্তিত হয়; বক্ষঃ চেপ্টা, দীর্ঘ, ও সঙ্কীর্ণ হইয়া যায়; **স্কন্ধদেশ** গর্ত্তপানা ও sliding ঢালুভাব ধারণ করে; নিম্নভাগের রিব সমূহ (পঞ্জর্কা বা পঞ্জরাস্থিচয়) ইলিয়াম অস্থির ক্রেস্টের প্রায় নিকটে আসিয়া পড়ে। উপর দিকের রিব সমূহ, একটী অপরটী হইতে অধিকতর দূরবর্ত্তী

হইয়া পড়ে। নিম্নদিকের রিব্ সমূহ—একটী অন্যটীর প্রায় নিকটবর্ত্তী হইয়া পড়ে। স্তনকেন্দ্র ( স্তনের বোঁটা ) অনেক উপরে উঠিতে দেখা যায় অর্থাৎ তৃতীয় রিবের নিম্নে উঠে ; হৃৎপিণ্ড, রিবের উপরের স্থানে আঘাত না করিয়া, তাহার নিম্নদেশে আঘাত করিতে দেখা যায়। বক্ষের এই সমস্ত পরিবর্ত্তন সহ—অধিকতর রোগাক্রান্ত দেশটী গর্ত্তপানা দেখায় ও সঞ্চালনের ধীরতর গতিবিশিষ্ট হয়।

(খ) পারকাশন—অবস্থাবিশেষে পারকাশন্ শব্দ নানাভাবে শুনা যায় ; কারণ গহ্বরীভূত স্থানচয়ের অর্থাৎ ক্যাভিটির গভীরতার পরিমাণানুসারে, তাহাদিগ হইতে বক্ষঃপ্রাচীরের দূরত্বানুসারে, তাহাদের চতুর্দ্দিকস্থ নিরেট অবস্থার পরিমানানুসারে এবং তৎস্থানীয় রিব্‌দিগের সহ প্লুরার বন্ধনীর পরিমাণানুসারে—পারকাশন্ শব্দ "ডাল্" ( নিরেট ) কিংবা ফাঁপা হইয়া থাকে [ ৭ নং এবং ৮নং ( গ ) চিত্র দেখ ]। কিন্তু অধিকাংশ স্থানে ফাঁপা শব্দ পাওয়া যায়। ক্যাভিটি যদি বড় হয় এবং তৎসহ যদি ব্রঙ্কিয়েল টিউবের যোগ হয়—তবে রোগীকে হাঁ করাইয়া ঐ রোগাক্রান্ত স্থানে পারকাশন্ করিলে "ক্র্যাক্ট-পট" Cracked-pot শব্দ পাওয়া যা ।

( দুই হাত যোড় করিয়া অর্থাৎ করযোড় করিয়া, তাহার অন্তর্দ্দেশ ফাঁপা করতঃ তদ্দ্বারা কনিষ্ঠাঙ্গুলির দিক দিয়া জানুর উপর আঘাত করিলে ঠিক এই "ক্র্যাক্ট-পট্ শব্দের অনুকরণ করা যায় )।

(গ) আকর্ণন—কেভিটিদিগের cavity উপর ষ্টেথস্কোপ্ দ্বারা শ্রবণ করিলে উহাদিগের বিস্তৃতি, পরিমাণ ও চতুর্দ্দিকস্থ নিরেট অবস্থা ইত্যাদি অনুসারে—ফাঁপা, ব্রঙ্কিয়েল, ক্যাভার্নাস কিম্বা য়্যাম্ফরিক শব্দ শুনা যায়। ক্যাভিটি অতি বৃহৎ হইলে—য়্যাম্ফরিক শব্দ পাওয়া যায়। ভোকাল রেজোনেন্স—অধিকতর উচ্চ হইয়া ( ব্রঙ্কোফণি ) কিংবা "পেক্টোরিলোকি" শুনা যাইতে পারে ; সাঁকিসুঁকি ভাবের স্বর, অতিরিক্তভাবে পরিষ্কার শুনা যায়, কিংবা কেবল মাত্র "পেক্টোরিলোকি" শুনা যায়। ক্যাভিটি অতি বৃহৎ হইলে, ভোকাল রেজোনেন্স ও তজ্জনিত এক প্রকার মৃদু প্রতিধ্বনি (Whispsring echo)—ক্যাভিটি প্রাচীরের অনুকম্পন দ্বারা উদ্ভূত হয়। ক্যাভিটি মধ্যে,

ভুর্ভুর করিয়া "বৃহৎ large র‍্যাল্স" শ্রুত হওয়া যায় ; এই প্রকার অবস্থায় অনেক স্থলে "মেটালিক্ টিংক্লিং" পাওয়া যায়।

**মন্তব্য** Remarks :—এই বিষয় পাঠ কালে ইহা স্মরণ রাখা কর্ত্তব্য যে, যে ক্যাভিটি সহ যে ব্রঙ্কিয়েল্ টিউবের যোগ রহিয়াছে, যদি সেই ব্রঙ্কিয়েল টিউব মধ্যে শ্লেষ্মাদি আবদ্ধ হইয়া নিশ্বাস বায়ুর গতিরোধ করে, তবে সেই টিউবের অধীন ক্যাভিটি এবং ফুস্ফুস মধ্যে কোন শব্দ আকর্ণন করিতে পারিবে না ; রোগী কাশিলে—যদি অবরুদ্ধকারী শ্লেষ্মা দূরীভূত হয়, তবে শব্দাদি পুনঃ আকর্ণন করিতে পারিবে। এ স্থলে আর একটী বিষয়ও স্মৃতিপথে রাখিবে যে, কোন ক্যাভিটি যথাপরিমাণ বৃহৎ না হইলে, তাহা ষ্টেথস্কোপ দ্বারা সহজে ধরা যায় না। ছোট ক্যাভিটি ধরা অতি কঠিন। নারিকেলী কুলের পরিমাণ ক্যাভিটি সহজে ধরা যায় ; তদপেক্ষা ক্ষুদ্রতর ক্যাভিটি ধরা কষ্টসাধ্য [ ৮ নং চিত্রে (গ) দেখ। ]।

রোগ যদি বহুকাল স্থায়ী হয় এবং পীড়া যদি বাম ফুস্ফুসে হয়, তবে ঐ দিকের ফুস্ফুস সঙ্কুচিত হইয়া যায়। তাহাতে হৃৎপিণ্ডটি বক্ষঃ সহ সংলগ্ন হইয়া পড়ে এবং দ্বিতীয় ইণ্টার্কষ্টাল স্থানে উহার স্পন্দন লক্ষিত হয় ( এই স্পন্দন দক্ষিণ ভেণ্ট্রিকেলের কোনাস্ আর্টিরিওয়াস্ হইতে জন্মে ) এবং ঐ প্রদেশে অঙ্গুলি স্পর্শে পাল্মোনেরী ভাল্ব চয়ের দ্বাররোধ-ক্রীড়া টের পাওয়া যায় ; হৃৎপিণ্ডের "দ্বিতীয় শব্দের" আধিক্যেরও স্পষ্টতা অধিকতর লক্ষিত হয়।

**উপসর্গ এবং উপসর্গ-পীড়ানিচয়** Complications :—পীড়া অধিক দিন স্থায়ী হইলে—বহু যন্ত্রাদিতে টিউবার্কল সমূহ সঞ্চিত হইয়া উপসর্গাদির সৃষ্টি করে। টিউবারকল ব্যতীতও অনেক উপসর্গ জন্মে :—

১। **লেরিঞ্জিয়েল থাইসিস** :—ক্ষয়কাশি সহ লেরিংসের টিউবারকল জনিত পীড়া অধিকাংশস্থলে দেখা যায় ; বিশেষতঃ ক্ষয়কাশির তৃতীয় অবস্থায়—লেরিংসের এই পীড়া হেতু স্বর গলাভাঙ্গার ন্যায় হয়, কিংবা সাঁকি-সুঁকি ভাবে কথা নির্গত হয়। অনেকের ক্ষয়কাশি প্রকাশের পূর্ব্বভাগে—লেরিংসের এই পীড়া দেখা যায়।

২। **প্লুরিসি** :—ক্ষয়কাশি সহ এই পীড়া অধিকাংশ স্থলে দেখা যায়।

৩। নিউমোথোরাক্স:--যক্ষ্মা হইতে এই রোগ অনেক স্থলে জন্মে।

N. B. হৃৎপিণ্ডের প্রসারিত অবস্থা, ফুস্ফুসের ক্যাভিটি মধ্যে ক্ষুদ্র ক্ষুদ্র য়্যানিউরিজ্‌ম্ দৃষ্ট হয়। উক্ত য়্যানিউরিজ্‌ম্ ফাটিয়া হিমপ্‌টিসিস হয়।

৪। মুখে ক্ষতাদি, অরুচি, অজীর্ণতা, বমন ইত্যাদি— প্রায়ই দেখা যায়। সময় সময় দুষ্ট-ক্ষুধাও হয়—কোন সময় এক জিনিষ খাইতে ইচ্ছা হয়, কিন্তু পরক্ষণেই তাহা খাইতে দিলে দূর করিয়া ফেলিয়া দেয়; রোগের শেষদশায়, আহারে অরুচি জন্য খাইতে না পারাতে সকলেরই ভয় হয়। ঘৃতাদি স্নেহ পদার্থ খাইতে অতি অশ্রদ্ধা জন্মে।

৫। উদরাময়:—এই রোগের এক প্রধানতম উপসর্গ। ইলিয়াম প্রদেশে টিউবারকুলার জনিত ক্ষত হওয়াতে, এই জাতীয় উদরাময় জন্মে। মল প্রায়ই হলুদবর্ণ হয়। রক্তস্রাব মলদ্বার দিয়া অধিক দেখা যায় না।

৬। পেরিটোনাইটিস:--টিউবারকুলার উদরাময় হইয়া অন্ত্র ও পেরিটোনিয়াম ভেদ হইয়া এই রোগ জন্মে। কিংবা পেরিটোনিয়াম মধ্যে টিউবারকল হইলেও হইতে পারে। (ইহা অতি কম দেখা যায়)।

৭। লার্ডেসাস পীড়া:—যকৃৎ, প্লীহা, কিড্‌নি, অন্ত্রচয় ইত্যাদিতে এই পীড়া হইতে দেখা যায়।

৮। ফ্যাটি লিভার বা মেদীভূত যকৃৎ:—যকৃতের মেদীভূত-অবস্থা, এই রোগ সহ অনেক স্থলে দেখা যায়।

৯। অণ্ডকোষ ও জরায়ু:—মধ্যে টিউবারকুলার অবস্থা দৃষ্টি হয়।

১০। ভগন্দর অর্থাৎ ফিস্‌চুলা য়্যানাই:—এই রোগ সহ, বিশেষতঃ ইহার শেষাবস্থায়—দেখা যায়।

১১। টিউবারকুলার মেনিন্‌জাইটিস:—কখন কখন ঘটে।

১২। পার্শ্ব-বেদনাদি plevro-dynoea:—প্লুরিসি হইতে প্রায়ই জন্মে। হস্ত পদাদিতে নিউরাইটিস হেতু Neurites বেদনা হইতে পারে।

১৩। নিফ্রাইটিস, য়্যাডিসনের পীড়া:—অন্য দুইটি উপসর্গ।

১৪। প্লীহা, যকৃৎ:—ইত্যাদি মধ্যে টিউবারকুলোসিস জন্মিয়া অনেক প্রকার উপসর্গ জন্মে।

১৫। **অস্থি মধ্যে**—টিউবারকল জন্মিয়া, তন্মধ্যে স্ফোটক, কেরিজ ইত্যাদি রোগ জন্মাইতে পারে।

**N. B.** এই রোগের চরমাবস্থার কিছু পূর্ব্বে—রোগীর অতীব খিটখিটে স্বভাব হয় এবং ভাল কথাতেও ক্রোধ জন্মিতে দেখা যায়।

**ক্ষয়কাশি-জনিত মৃত্যু ঃ**—অবসন্ন অবস্থা হইতে—ক্ষয়কাশির মৃত্যু অধিক সংখ্যক রোগীতে ঘটিয়া থাকে। অবসন্নতার প্রধান কারণ,জ্বর, বহুপরিমাণ গয়ের উঠা; ঘর্ম্ম, উদরাময় এবং বমন, বিবমিষা, অরুচি ইত্যাদি জনিত পোষণাভাব। হঠাৎও কোন কোন রোগীর মৃত্যু হইয়া থাকে। হিমপ্‌টিসিস, নিউমোথোরাক্স, মেনিঞ্জাইটিস, টিউবারকুলার-উদরাময় এবং তাহা হইতে পেরিটোনিয়াম ভেদ হইয়া পেরিটোনাইটিস হওতঃ মৃত্যু ঘটিতে পারে; ইউরিমিয়া হইতেও মৃত্যু দেখা যায়।

**রোগ-নির্ণয় Diagnosis ঃ**—**ক্ষয়কাশির প্রথমাবস্থায়**—রোগ নির্ণয় অতীব কষ্টকর; কাশি, গয়ের উঠা, শরীর-শীর্ণতা, হিমপ্‌টিসিস ইত্যাদি ফুস্‌ফুসস্থ লক্ষণচয় রোগপ্রকাশ হইবার পূর্ব্বেই দেখা যায়। বহুবার পরীক্ষা না করিয়া—হঠাৎ এই রোগ সম্বন্ধে মতামত প্রকাশ করা কর্ত্তব্য নহে।

**পারকাশনে** রেজোনেন্স শব্দের হীনতা বা কিঞ্চিৎ Dull "ডাল" শব্দ ফুসফুসের শীর্ষদেশে apex পাওয়া যায়; **আকর্ণনে**—ফুসফুসের স্বাভাবিক শব্দের হীনতা দেখা যায়—কারণ তন্মধ্যে যথারীতি বায়ু প্রবেশ করিতে পারে না; এতৎসহ অনেক সময় নিশ্বাস গ্রহণে "রালস" পাওয়া যায়।

**কনছোলিডেশন অবস্থায় ঃ**—রোগাক্রান্ত স্থানে "ভোকাল রেজোনেন্স" এবং হৃৎপিণ্ডের স্পন্দন শব্দ সহজে পরিচালিত হওয়াতে অধিকরূপে শুনা যায়। ঐ স্থানে হস্ত স্পর্শে—ভোকাল-ফ্রেমিটাস অর্থাৎ স্বরানুকম্পন অনুভব করা যায়। ফুস্‌ফুসের শীর্ষভাগেই পীড়া প্রায় দেখা যায়; সুতরাং শীর্ষস্থানই অগ্রে পরীক্ষা করিয়া দেখিবে। গয়ের পূঁযের ন্যায়, অথবা রক্তমিশ্রিত; জ্বর, শরীর-শীর্ণতা এবং নিশাঘর্ম্ম—রোগ নির্ণয় জন্য প্রধান সহায়।

যদি ক্যাভিটি হইয়া থাকে তবে, তাহার লক্ষণচয় ফুস্‌ফুস মধ্যে দেখিবে। গয়ের মধ্যে অণুবীক্ষণ দ্বারা পরীক্ষা করিলে—'টিউবারকল ব্যাসিলাই" পাইবে; এই ব্যাসিলাই পাইলে ক্ষয়কাশি সম্বন্ধে আর কোন সন্দেহ থাকে না।

দেয়। কাহারও কাহারও পদাদি পক্ষাঘাতযুক্ত হইয়া অবশ হইয়া পড়ে এবং শুষ্ক হইয়া যায় ; কাহারও সমস্ত শরীর শোথরোগে ফুলিয়া পড়ে।

এই রোগ Is a Specific form of "Multi-peripheral Neuritis" জাতীয় বিশেষ বহুস্থান ব্যাপী পেরিফারেল্ (Peripheral) পরিধিবাসী অর্থাৎ সীমান্তবাসী নিউরাইটিস্ Neuritis নামক রোগ হইতে—এপিডেমিক ভাবে এইরোগ উৎপন্ন হইতে দেখা যায়।

এই পীড়া উষ্ণপ্রধানদেশ, কিংবা উপ-উষ্ণপ্রধানস্থানে, কিংবা নাতি-শীতোষ্ণদেশে, কৃত্রিম অবস্থাপন্ন স্থানাদিতে হইতে দেখা যাইতেছে। কথিত নিউরাইটিস্ বা স্নায়বীয় প্রদাহবিশেষ হইতে—চালক এবং স্পর্শবোধাত্মক (Motor ও Sensory) স্নায়ুদিগের প্যারালিসিসের ন্যায় হইয়া শোথাদি উপসর্গ উপস্থিত হয়।

এই স্থানে মাল্‌টীপল্-পেরিফারেল নিউরাইটিস্ সম্বন্ধে কিঞ্চিৎ বলা যাইতেছে—ইহা স্নায়ুদিগের সূক্ষ্মতম শাখা-উপশাখার প্রদাহ বিশেষ। তদ্দ্বারা পীড়াক্রান্ত স্নায়ুনিচয় ও তাহাদের পোষিত মাংসপেশীনিচয়ে, চর্ম্ম এবং অন্যান্য যথারীতি কার্য্য করিতে না পারাতে মাংসচয়ে এট্রফি, চর্ম্মে শোথ ইত্যাদি জন্মিতে থাকে।

ঐতিহাসিক-তত্ত্ব History :—ওলন্দাজ (Dutch ডাচ) জাতি যৎকালে পূর্ব্ব-এসিয়ায় আসিয়াছিলেন, সেই কালে তাঁহারা সর্ব্বপ্রথমে বেরিবেরি রোগ সম্বন্ধে লিপিবদ্ধ করিয়া গিয়াছেন। তৎপশ্চাৎ ভারতবর্ষীয় ইংরেজ চিকিৎসক ডাঃ ম্যাকোম্‌সেন্, ডাঃ কার্টার, ডাঃ ওয়েরিচ এবং ডাঃ মুরহেড্ প্রভৃতিও এতৎ সম্বন্ধে বহু কথা লিখিয়াছেন। কিন্তু ব্রাজিল দেশে এই পীড়া দেখা দিবার পরই, জাপানদেশে সিউব ( Scheube ), বেইল্‌জ্ ( Baelz ) প্রভৃতি ডাক্তারগণ বিজ্ঞানের আধুনিক আলোতে এই রোগের তত্ত্ব উদ্ভাবন করার পর—এইক্ষণ সেই মতই অনেকে মানিয়া চলিতেছেন।

কথিত Specific Multiple Peripheral Neuritis" অর্থাৎ স্বধর্ম্মাপন্ন পেরিফারেল পরিধিস্থ বহুস্থানব্যাপী নিউরাইটিস্ বা স্নায়বীয়প্রদাহ বিশেষ ; এই পীড়া ডিপথিরিয়া এবং য়্যাল্‌কোহল-বিষজনিত পীড়াবিশেষের সদৃশ বলিয়া অনেকে মনে করেন।

### কোন্ কোন্ দেশে এই পীড়ার অত্যাচার লক্ষিত হয় ? :—

মালয় এবং তাহার নিকটবর্ত্তী দ্বীপপুঞ্জে, খনি ও ভূমি মধ্যে এই পীড়া হইতে দেখা যায় এবং নানা জাতীয় আবাদি ভূমিতে এই পীড়ার প্রাবল্য লক্ষিত হয়। গ্রীষ্মপ্রধান স্থানের—বড় বড় ইঞ্জিনিয়ারিং কার্য্যাধীন কুলিদের মধ্যেও এই পীড়া বিস্তর হইয়া থাকে। পানামা কেনাল এবং কঙ্গো-রেলওয়ে তাহার প্রধান উদাহরণ-স্থল। সুমাত্রায় ওলন্দাজ-সৈন্য এবং ভারতবর্ষে, বিশেষ স্বাস্থ্যকর বন্দোবস্ত না হওয়া পর্য্যন্ত, ইংরেজ-সৈন্যদিগের ভিতরও এই রোগ অতি প্রবল হইয়াছিল। ১৭৮৫ খ্রীঃ ত্রিনকমলী স্থানে দুইশত শ্বেতাঙ্গ এই রোগে মারা যায়।

জাপানে বহু জনতাপূর্ণ স্যাত্সেঁতে নিম্ন ভূমীতে এইরোগ এক প্রকার যেন স্থায়ী বাসের বন্দোবস্ত করিয়া বসিয়া আছে। চীন, ম্যানিলা, পূর্ব্ব উপদ্বীপ, ভারতবর্ষ, আফ্রিকা ইত্যাদি স্থানে এই রোগ প্রায়ই হইতেছে। জেলখানা, বিদ্যালয়, জাহাজ ইত্যাদিতেও প্রায় এই রোগ দেখা যায়। জাহাজের খালাসীদের ভিতর, অনেকে এই রোগে আক্রান্ত হইয়া আমাদের বঙ্গে সহজে অবতীর্ণ হয়। তাহাদের দ্বারা ভারতবর্ষের বহুস্থানে এই পীড়ার উদ্ভব হইয়াছে।

একবার মহামারীভাবে এই পীড়া ব্রাজিলদেশ পর্য্যন্ত গিয়াছিল ঐ স্থানে এখনও বেরিবেরি প্রায়ই হইতেছে। স্পোরাডিক ভাবে (Sporadic) এই পীড়া মাঝে মাঝে অনেক স্থানে হইতেছে। আয়র্লণ্ড, ইউনাইটেড-ষ্টেট, ফ্রান্স ইত্যাদি স্থানের পাগলা-ফাটকে, ডব্লিন নগরে, উত্তর আমেরিকার সমুদ্রোপকূলে ধীবরদিগের মধ্যেও এই রোগ দেখা দিয়াছে। গ্রেট-বৃটেন্ প্রদেশে সমুদ্রের ধারেও এই রোগ যে না গিয়াছে এমন নহে।

এইক্ষণে শ্বেতাঙ্গগণ অপেক্ষা কাফ্রীদের ভিতর এই রোগের সংখ্যা কম দেখা যায়। গত ১৯০৯ খ্রীঃ অব্দ হইতে কলিকাতা নগরীতে এই রোগের অত্যাচার আরম্ভ হইয়াছে।

**নিদান-তত্ত্ব** Pathology :— অনেকে ইহাকে সংক্রামক-রোগ বলিয়া থাকেন এবং ইহা খাদ্য-দ্রব্যজনিত কোন বিষ হইতে উৎপন্ন হয়।

১। এতৎ সম্বন্ধে অনুমিতি Theory :—ইহা তরুণ রোগবিশেষ

এবং অধিকাংশেরই মত এই যে, এক প্রকার অণুদেহী হইতে এই রোগের উৎপত্তি হয়। তৎপ্রমাণার্থে তাঁহারা বলেন যে সুস্থকায় নানাবিধ পুষ্টিকর খাদ্যাহারী যুবকদিগেরও এই রোগ হইতে দেখা যায় এবং কোন বিশেষ বসতি স্থান Special locality ব্যাপিয়া এবং বিশেষ কোন নির্দ্দিষ্ট ঋতুকালে ইহা লক্ষিত হয়। এই সমস্ত এপিডেমিকে পথ্যের বিশেষ কোন পরিবর্ত্তন হয় নাই তাহাও জানা গিয়াছে।

ইহাকে অনেকে ম্যালেরিয়া রোগের রূপান্তর বিশেষ বলেন। কিন্তু ইহা ছোঁয়াচে-রোগ নয় বলিয়াই অনেকের সিদ্ধান্ত। আবার অনেকে বলেন—ইহা একদেশ হইতে অন্যদেশে নীত হইয়া থাকে।

ইহা যে কোন্ জাতীয় অণুদেহী হইতে উৎপন্ন হয়—তাহা এ পর্য্যন্ত জানা যায় নাই। একটী ডাক্তার বলেন যে ইহা ডুওডিনামের এক প্রকার বিশেষ-প্রদাহ হইতে উৎপন্ন হয়—যাহাতে বিশেষ কোন বিষ নিহিত থাকে। তুলনা স্থলে তিনি বলেন, যেমন গলকণ্ঠ ডিপথিরিয়া রোগের বিশেষ স্থান, সেইরূপ ডুওডিনামও এই রোগের বিশেষ নির্দ্দিষ্ট স্থান।

১। খাদ্য-সম্পর্কে অনুমিতি Diet Theory :—জাপানে এই অনুমিতি প্রাধান্য লাভ করিয়াছে। তাহাদের মতে ছাঁটা পরিষ্কৃত চাউল আহার ইহার একটী কারণ এবং মৎস্য হইতেও এই রোগ উৎপন্ন হয়। সেই জন্য তাহারা মৎস্যভোজন পরিত্যাগ করে। ডাক্তার ট্যাকাজি, নাইট্রো-জেনাস খাদ্য খাইতে দিয়া এবং মৎস্য খাওয়া বন্ধ করিয়া বিশেষ ফল লাভ করিয়াছেন। তাহাতে রোগের সংখ্যা প্রায় নিঃশেষ হইয়া আসিয়াছে।

(ক) আমাদের কলিকাতার অনেক চিকিৎসক বলেন যে—আমরা যে সরিষার তৈল খাদ্য ও গাত্রে মর্দ্দনার্থে ব্যবহার করিয়া থাকি, তন্মধ্যে শূয়র-গুঁজি নামক এক জাতীয় তৈলোৎপাদকবীজ মিশ্রিত করাতে, মূত্রযন্ত্রের ক্রিয়ার ব্যতিক্রম হইয়া এই রোগ জন্মে! ওলন্দাজ-চিকিৎসকগণ বলেন যে—জাভা-দ্বীপের জেলখানার যে সমস্ত কয়েদী ভাল কাঁড়ান চাউল (ছাটা-চাউল) অর্থাৎ সম্পূর্ণরূপে খোসামুক্ত চাউল আহার করে, তাহাদের মধ্যে প্রতি ৩৯ জনের মধ্যে ১ জন আক্রান্ত হইতে দেখা গিয়াছে; কিন্তু যাহারা আকাঁড়া

চাউল খায়, তাহাদের মধ্যে ১০০০০ দশ হাজারের ভিতর ১টীর মাত্র এই রোগ হইতে দেখা গিয়াছে। কোন কোন মৎস্য দস্তুর মত রন্ধন না করিয়া খাইয়া, কিম্বা কাঁচা খাইয়া অনেকেরই এই রোগ জন্মিয়াছে। বহু পরিমাণে সামুদ্রিক মৎস্য ভোজনও এই রোগের উৎপাদনকারী।

বহুজনাকীর্ণ ক্ষুদ্র স্থানে বাস, যথা—জাহাজ, জেলখানা, পাগলা-ফাটক, স্যাঁতসেঁতে ঋতুর সময় এবং স্যাঁতসেঁতে স্থানে বাস, এই সমস্তই এই রোগের উৎপাদক। তবে স্বাস্থ্যবিধি প্রতিপালন করিয়া, ইয়ুরোপের অনেকেই ইহার হাত হইতে মুক্ত রহিয়াছেন।

স্ত্রীলোক অপেক্ষা পুরুষেরই এই পীড়া অধিক হইয়া থাকে। ১৬ হইতে ২৫ বৎসর মধ্যে যুবকদিগের এই রোগ অধিক হইতে দেখা যায়।

ডাক্তার মুরহেড্ অনেক দিন বম্বে অঞ্চলে বাস করেন এবং একটী উচ্চ অঙ্গের চিকিৎসক ছিলেন। তিনি বলেন, "স্কার্ভি নামক শারীরিক ক্ষীণ-রক্তাপন্ন দেহে নানাবিধ ফলাদি না খাইলে এবং যথেষ্ট পরিমাণ টাট্‌কা শাক-সব্‌জি আহার না করিলে এবং দস্তুরমত দুগ্ধাদি সেবন না করিলে এবং কমলালেবু, পাতিলেবু বা কাগজীলেবুর রস দস্তুর মত না খাইতে পারিলে, স্কার্ভিনামক রোগের ধর্ম্ম শরীরে প্রবেশ করে এবং তাহা হইতে এই রোগের আক্রমণ সহজসাধ্য হয়।" এই জন্য উক্ত অভিজ্ঞ ডাক্তার সাহেব বলেন যে, "জাহাজ ইত্যাদিতে দস্তুর মত দুগ্ধাদি ও টাট্‌কা শাক-সব্‌জী না খাইতে পারাতে এই রোগের প্রাবল্য দেখা যায়।"

এই বেরিবেরি রোগ কলিকাতাতে যাহা হইয়াছে, তাহার অধিকাংশই বাঙ্গালীদিগের মধ্যে—বিশেষতঃ তালতলা, কলুটোলা, চাঁপাতলা ইত্যাদি অতি ঘন বসতি মধ্যেই ইহা দেখা গিয়াছে। ১৯০৯ সালের কার্ত্তিক মাসে আমি চিকিৎসার্থে দিল্লী গিয়াছিলাম, সেথা হইতে ফিরিয়া আসিবার কালে এলাহাবাদ, কাণপুর ইত্যাদি স্থান হইয়া আসি। ঐ স্থানীয় কোন কোন বাঙ্গালী-পরিবারে এই রোগ হইয়াছিল জানিলাম এবং কাণপুরে জানিতে পারিলাম যে ২১ টী বাঙ্গালী-পরিবারের মধ্যে ৩।৮টীর মৃত্যু হইয়াছে। ঐ স্থানবাসী খোট্টাগণ এই রোগের নাম "বাঙ্গালী-বাবুকা বেমারী" বলিয়া থাকে। বাঙ্গালীদের মধ্যে এই পীড়ার আধিক্য কেন, এই বিষয় বিচার করিতে গেলে

চাউল আহার সম্বন্ধে পূর্ব্বে যাহা কথিত হইয়াছে তাহাই কতকটা সম্ভব পায়; কিন্তু বঙ্গে পল্লীগ্রামে এই রোগ হইয়াছে এ প্রকার দেখা যায় নাই।

তবে এইক্ষণ বুঝিতেছি যে, অধিক লোকের ঘনবসতি, শারীরিক বিষের স্বধর্ম্ম, কাঁড়ান চাউল আহার ইত্যাদি হইতে এ রোগ উৎপন্ন হয়। অন্যান্য বহুবিধ কারণও আছে, কিন্তু তাহা স্পষ্ট বুঝা যাইতেছে না।

**লক্ষণনিচয়** Symptoms :—এই রোগের অঙ্কুরায়মাণ অবস্থা সম্পূর্ণ অনিশ্চিত। এ পর্য্যন্ত এই পীড়া নিম্ন লিখিত কয়েকটী প্রকারে সচরাচর দেখা গিয়াছে :—

**১—অসম্পূর্ণ, কিম্বা** Simple **সামান্য ভাবাপন্ন, কিম্বা সাধারণ জাতীয় বেরিবেরি** Common Beri-beri:—এই জাতীয় পীড়ায় সর্দ্দির অবস্থা দেখা যায়। তৎপর শাখাসমূহে দুর্ব্বলতা সহ বেদনা হইয়া থাকে। নিম্নশাখার বোধ-শক্তির Sensation খর্ব্বতা জন্মে এবং তাহাতে এক প্রকার অসাড় অবস্থায় ন্যায় অবস্থা অনুভূত হয়। সামান্য শোথ সময় সময় দেখা যায়। শরীরের অন্যান্য ভাগেও কতক দিন পরে ক্রমে, শক্তির ব্যত্যয় হইতে থাকে এবং হৃদপিণ্ডের প্যাল্‌পিটেশন্ জনিত কষ্ট আরম্ভ হয়। পেটের ভিতর এক জাতীয় কষ্ট অনুভূত হয়। কখন কখন নিশ্বাস্-প্রশ্বাসেও অত্যন্ত কষ্ট হয়। মাংসপেশী সমস্তের দুর্ব্বলতা ও টাটানি এবং স্পর্শাসহিষ্ণুতা এই সমস্ত লক্ষণ, সামান্য কয়েক দিন, কিম্বা কয়েক মাস পর্য্যন্ত থাকিয়া ভাল হইয়া যায়। কিন্তু গ্রীষ্মকালের আগমন সহ পুনরায় দেখা দেয়। **ডাক্তার সিউব** Scheube বলেন—তাঁহার একটি রোগী প্রায় ২০ কুড়ি বৎসর এই প্রকার **পুনঃপুনঃ আক্রমণ** relapse দ্বারা কষ্ট পাইয়াছিল।

**২। য়্যাট্রফিক্ জাতীয় বেরিবেরি** ATROPHIC FORM :—উপরোক্ত, প্রথম প্রকারের লক্ষণগুলি সহ রোগের প্রথম আরম্ভ হয় বটে, কিন্তু শাখাসমস্তের শক্তি অতি সত্বর সত্বর বিনষ্ট হইতে থাকে এবং রোগী হাঁটিতে কিম্বা বাহু সঞ্চালন করিতে অক্ষম হইয়া পড়ে। কথিত "য়্যাট্রফি" শব্দ দ্বারা শুষ্ক হওয়া বুঝায়। এই য়্যাট্রফি-অবস্থাযুক্ত মাংসপেশীনিচয়ে অতীব বেদনা উপস্থিত হয়। এমন কি মুখমণ্ডলের মাংসপেশী পর্য্যন্তেও বেদনা দেখা

যায়। এই জাতীয় বেরিবেরিকে অনেকে "শুষ্ক" "শীর্ণ" বা "প্যারালিটিক্ জাতীয়" বেরিবেরি বলিয়া নাম প্রদান করিয়াছেন।

৩। **শোথশীল Œdematous কিম্বা আর্দ্রতাযুক্ত বেরিবেরি** :— প্রথমোক্ত জাতীয় বেরিবেরির ন্যায় রোগ আরম্ভ হয় এবং অতি শীঘ্র দ্রুত-গতিতে শোথ দেখা দেয়। শোথই এই জাতীয় রোগের প্রধানতম লক্ষণ। শোথ ক্রমে সমস্ত গাত্রে প্রসারিত হইয়া পড়ে এবং পেরিটোনিয়াম্ ইত্যাদি সিরাস্ মেম্ব্রেণের মধ্যে জল-সঞ্চয় হইয়া পড়ে। এই জাতীয় বেরিবেরিই কলিকাতায় বহু দেখা গিয়াছে। এই জাতীয় বেরিবেরিতে মাংসপেশীনিচয়ের শীর্ণাবস্থা এবং স্পর্শশক্তির ব্যত্যয় হওয়া বিশেষ দেখা যায় না। কিন্তু হৃৎপিণ্ডের প্যালপিটেশন্ এবং দ্রুত সঞ্চালনে শ্বাস-প্রশ্বাসে কষ্ট প্রায় প্রত্যেক রোগীতেই লক্ষিত হয়। শোথ না কমা পর্য্যন্ত মাংসপেশীদিগের শীর্ণতা লক্ষিত হয় না।

৪। **হৃদ্‌রোগ জাতীয় বেরিবেরি** —( ইহার নামান্তর পার্ণিসাছ্ Pernicious কিংবা তরুণ Acute জাতীয় বেরিবেরি) :— ইহাতে হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন্ এবং ইহার অতীব দ্রুতগতি সহ, ইহার কার্য্যের অপারগতা সত্বর উপস্থিত হইয়া বিপদ ঘটায়। কখন কখন প্রথমাবস্থায় এই রোগ প্রথম জাতীয় বেরিবেরির ন্যায় সামান্য ভাবে দেখা দেয়; কিন্তু পরে এত প্রবল হইয়া উঠে, যে ২৪ঘণ্টার মধ্যে মৃত্যুকে আহ্বান করিয়া জীবনের অন্তঃলীলা সমাধান করে। প্রায় সাধারণতঃ অধিকাংশ রোগীতে, অনেক সপ্তাহ পর্য্যন্ত রোগ ভোগ করিতে দেখা যায়।

আমি ইন্‌কম্-ট্যাক্সের কোন কার্য্যকারকের পুত্রকে দেখিতে গেলাম। দেখিলাম—বালকটির বয়স ৯।১০ বৎসর হইবে। তাহার গাত্রে শোথ কিম্বা অন্য কোন লক্ষণ নাই। কেবল অক্ষিপত্র সামান্য স্ফীত, কিন্তু হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন অত্যন্ত বেশী। চব্বিশ ঘণ্টা অতীত না হইতেই ঐ বালকটীর মৃত্যু হইয়াছিল।

**মৃত্যু-সংখ্যা** Death—rate :—বেরিবেরি রোগে শতকরা ২।৩টী রোগীর মৃত্যুই প্রায় হইতে দেখা যায়। মালয় ইত্যাদি, দ্বীপের উপনিবেশ মধ্যে কুলিদিগের মৃত্যু—শতকরা ৪০ হইতে ৫০টী দেখা গিয়াছে।

যে চারি জাতীয় বেরিবেরির লক্ষণ, পৃথক্ পৃথক্ রূপে দেওয়া হইল, তাহারা যে কেবল তাহাদের নিজ নিজ লিখিত লক্ষণ মধ্যেই সীমাবদ্ধ থাকিবে তাহা সকল সময়ে নহে। অনেক রোগীতে ঐ চারি জাতীয় লক্ষণই দেখা যায়। কোন রোগীতে দুই জাতীয় লক্ষণ মাত্র, আবার কোন কোন রোগীতে তিন জাতীয় লক্ষণ দেখা যায়।

(অর্থাৎ এক জাতীয় বেরিবেরিতে অন্য জাতীয় লক্ষণ দৃষ্ট হইলে, তাহাতে বিশেষ কোন গোলযোগ মনে করিও না; কারণ, রোগের প্রথম আরম্ভ কালে কয়েকটী লক্ষণের প্রাধান্য লইয়াই এই জাতীয় বিভাগ সংঘটিত হয়।

ওলাউঠা রোগের প্রকারভেদ যে লিখিত হইয়াছে তাহাও এই প্রকার।)

**উপসর্গনিচয় Complications** :—মূল লক্ষণচয় বর্ণন কালে শোথ, প্যাল্পিটেশন্, শাখা সমস্তের পক্ষাঘাত বর্ণিত হইয়াছে। পুনঃ পুনঃ এই পীড়ার যে রিল্যাপস্ Relapse অনেক রোগীতে হইয়া থাকে, তাহাও বলা হইয়াছে। কলিকাতাতে এতাদৃশ রিল্যাপ্সের রোগী আমরা অনেক দেখিয়াছি, তাহাদের অনেকেই জল-বায়ু পরিবর্ত্তনের জন্য স্থানান্তরে গিয়া আরোগ্য-লাভ করিয়াছে, এবং অনেকে পুনরায় কলিকাতায় ফিরিয়া আসিয়া এই রোগে পুনর্ব্বার আক্রান্ত হইয়াছে।

আমরা গত দুই বৎসর কলিকাতাতে নিম্ন লিখিত উপসর্গনিচয় দেখিয়াছি; ইহা এ পর্য্যন্ত কোন গ্রন্থে লিপিবদ্ধ হয় নাই।

(১) রেটিন্যাল-এ্যাট্রফি Retinal Atrophy—ইহাতে রেটিনা নামক চক্ষুর দর্শন-উৎপাদক স্নায়ুর শীর্ণতা এবং তদ্ধেতু দৃষ্টি-শক্তির ক্রমে ক্ষয় হইতে রক্তোৎকাশ—কোন কোন রোগীতে দেখিয়াছি। যে রক্ত উঠিয়াছে তাহাতে ক্ষীণতা জন্মিয়া অবশেষে সম্পূর্ণ loss of sight দৃষ্টি হারা হয়।

(২) গ্লকোমা Glaucoma নামক চক্ষুপীড়াও বেরিবেরির একটি অতি প্রধানতম উপসর্গ। গত বৎসর বেরিবেরির রোগে কলিকাতার কলুটোলা অঞ্চলে প্রায় ৪০।৫০ জন লোক দৃষ্টি-হারা হইয়াছে। আমার বন্ধু-প্রবর চক্ষু-রোগের সুবিখ্যাত চিকিৎসক শ্রীযুক্ত কালী বাক্চি মহাশয়ও বলেন যে, গত বৎসর তিনি কতকগুলি বেরিবেরির রোগে (রোগীতে) এই গ্লকোমা রোগ পাইয়াছিলেন। তাহাদের অনেকেরই চক্ষু নষ্ট হইয়াছে।

(৩) হিমপ্‌টিসিস্ Hæmoptysis—ফুস্ফুস হইতে যে রক্ত উঠে তাহা পরিমাণে নিতান্ত অধিক ; রক্ত লাল টক্‌টকে।

(৪) হিমাটিমেসিস্ Hæmatemasis বা পাকস্থলী হইতে রক্ত উঠা —কোন কোন রোগীতে দেখা গিয়াছে।

(৫) উদরাময় Diarrhœa—অনেক রোগীতেই দেখা গিয়াছে। যে সমস্ত রোগীতে উদরাময়াদি হইয়াছে, তাহাদের দুগ্ধ পথ্য সহ্য না হওয়াতে, বড়ই ব্যতিব্যস্ত হইতে হয়। গত দুই বৎসর কলু-জাতীয় লোকদিগের ভিতর এই রোগ সহ পেটের পীড়া অনেক হইয়াছে।

(৬) কোষ্ঠবদ্ধতা—অনেকের থাকে ; তাহাদিগকে দুগ্ধ পথ্য দিয়া উৎকৃষ্ট ফল পাইয়াছি।

(৭) ক্যাঙ্ক্রাম্-ওরিস্ Cancrum-oris নামক রোগও এই রোগ সহ দেখিয়াছি। বেরিবেরি সহ ক্যাঙ্ক্রাম-ওরিস্ হইলে প্রায়ই রক্ষা পায় না। ( কলিকাতা চাঁপাতলার একটী যুবতী স্ত্রীলোকের শোথ সহ বেরিবেরি হইয়া এই উপসর্গ কপোল দেশে দেখা দেয়। তাহাতে রোগিনীর জ্বর ভয়ানক হয় ; কপোল দেশটী খসিয়া পচিয়া পড়িতে থাকে। তাহাতেই তস্থার মৃত্যু হইল )।

মৃতদেহস্থ পরিবর্ত্তন Post-mortem change :—যথাযত্নে পরীক্ষা করিয়া দেখা হইয়াছে যে, স্নায়ু-পল্লবে অর্থাৎ স্নায়ুনিচয়ের সূক্ষ্মতম ভাগে অনেক সুস্পষ্ট পরিবর্ত্তন দেখা যায়। মেরু-মজ্জাতে এবং তাহার আবরকে অপজনন-জাতীয় প্রদাহ জন্মে। তরুণ রোগে মৃত্যু হইলে, স্নায়ুর সূক্ষ্মতম স্থান ব্যতীতও—নিউমোগ্যাষ্ট্রিক এবং ফ্রেণিক্ স্নায়ুতে পরিবর্ত্তন লক্ষিত হয়। ঐচ্ছিক মাংসপেশী এবং হৃৎপিণ্ডের অনেক অপজনন অবস্থা দেখা যায়। তাহা হইতে হৃৎপিণ্ডের মাংসপেশীর ডাইলেটেশন্ অর্থাৎ প্রসারিত অবস্থা—বিশেষতঃ দক্ষিণ কোটরের ; উহাতে এবং ভেইন্ সমস্তে, বহুল পরিমাণে রক্তপূর্ণতা দৃষ্টি গোচর হয়।

পেরি-কার্ডিয়াম্, প্লুরা, পেরিটোনিয়াম্-যন্ত্রের, এবং সেলুলার্ টিস্যু মধ্যে জল সঞ্চিত হইয়া থাকে। সময়ে সময়ে ফুসফুসেও ইডিমা দেখা যায়। কখন কখন মূত্রাভাব হইয়া থাকে, কিন্তু কদাচ কিড্‌নীর প্রদাহ দেখা যায়

নাই। ডুওডিনাইটিস deuodenitis অনেক মৃতদেহে দেখা যায়—বিশেষতঃ যে সমস্ত রোগী তিন সপ্তাহ কাল পীড়ায় ভুগিয়া মরিয়াছে।

১৯১০ সালের—ফেব্রুয়ারী মাসের "কলিকাতা মেডিক্যাল জর্ণাল" হইতে আমরা এই রোগে রক্ত এবং প্রস্রাব সম্বন্ধে নিম্নলিখিত কয়েকটি কথা সংগ্রহ করিলাম :—

(১) রক্ত Blood :—ক্লোরোটিক্ (Chlorotic) জাতীয় এনিমিয়া (Anaemia) বা রক্ত-ক্ষীণতা জন্মে। (২) রক্তের Calcium salts ক্যাল্-সিয়ম সল্টস্ কমিয়া যাওয়াতে—রক্ত দস্তুর মত জমাট বাঁধিতে পারে না এবং সেই হেতু নিতান্ত জলবৎ অবস্থায় থাকায় Echymosis একিমোসিস্ এবং ইডিমা Œdema কিছুদিনের মধ্যেই জন্মে। (৩) রক্তের হিমোগ্লোবিন্ Hæmoglobin এবং লাল-কণিকা কম হইয়া পড়ে।

প্রস্রাব urine :—স্পেসিফিক গ্র্যাভিটি নিতান্ত কমিয়া যায়; মোটের উপর ১০০৫ বা ১০১০ দেখা যায়। ইউরিয়া Urea ইত্যাদিও বহু বরিমাণে কম হইয়া পড়ে। মুত্রে য়্যাল্‌বুমেন Albumen পাওয়া যায় না।

মৃত্যু Death:—এই বেরিবেরির লক্ষণ ও উপসর্গ অতি বিস্তারিত রূপে বর্ণনা করা হইয়াছে—ভয়ানক শোথই হউক, কি মাংসপেশী সমস্ত শুষ্ক হইয়াই যাউক, কিংবা ফুস্‌ফুস মধ্যে ইডিমাই হউক, তাহাতে যে মৃত্যু ঘটিবেই এমন কোন কথা নাই। আবার লক্ষণগুলি সামান্য সামান্য হইয়াছে, উপসর্গও বিশেষ কিছু হয় নাই, এমন অবস্থাতেও হঠাৎ মৃত্যু দেখা গিয়াছে; তবে এই মৃত্যু ব্যাপারের মুলে প্রধানতঃ, হৃৎপিণ্ডের বিপদেই বিপদ অতি সত্বর উপস্থিত হয়। কখন তদ্ধেতু হঠাৎ মৃত্যু, কখন বা হৃৎপিণ্ডের পীড়া ক্রমশঃ বর্দ্ধিত হইয়া উহা নিতান্ত প্রসারিত হইয়া পড়ে এবং সমস্ত ভেইন্ এবং অন্যান্য যন্ত্র রক্তে পরিপূর্ণ হইয়া যায়; তখন মৃত্যু ধীরে ধীরে সমস্ত কষ্টের অবসান করে।

ভাবীফল Prognosis :—পূর্ব্বেই বলা হইয়াছে যে,সামান্য যৎকিঞ্চিৎ এস্থানে ওস্থানে ফুলিয়া রোগী এক প্রকার ভাল ভাবেই থাকে, কিন্তু কোন কোন রোগীতে হঠাৎ এ প্রকার হইয়া উঠে যে, অভাবনীয় ভাবে কয়েক ঘণ্টা মধ্যেই রোগী প্রাণ পরিত্যাগ করে; অথচ সে সময় তাহার মৃত্যুর কোন

লক্ষণই উপস্থিত ছিল না। হঠাৎ হৃৎপিণ্ডের আসন্ন অবস্থা হইতেই এরূপ ঘটিয়া থাকে।

হৃৎপিণ্ডের প্যাল্‌পিটেশন, ডায়াফ্রামের ইন্টার্‌-কষ্টাল প্যারালিসিস, মাংসপেশীর তদ্রূপ অবস্থা, বহুপরিমাণে শোথ, মুত্রের স্বল্পতা ইত্যাদি হইতেই রোগীর সময় সময় প্রাণনাশের আশঙ্কা হইয়া থাকে। বমি হইয়াও কাহারও কাহারও মৃত্যু ঘটে। জাপানীরা বলে বমন হওয়া এই রোগের একটী মারাত্মক লক্ষণ।

রোগের প্রথম অবস্থায়, বিশেষ কোন যান্ত্রিক অপকর্ষণ না হওয়ার পূর্ব্বে, বেরিবেরির অনধিকৃত স্থানে এবং higher altitude উচ্চতর প্রদেশে রোগীকে পাঠাইলে প্রায়ই সুফল ফলে।

১। রোগ-নির্ণয় Diagnosis :—বহুবিধ many পীড়ার সহিত বেরিবেরি রোগের ভ্রম হইতে পারে বটে, কিন্তু কিঞ্চিৎ বুদ্ধি ও সতর্কতার সহিত অনুধাবন করিয়া পর্য্যবেক্ষণ করিলে—বেরিবেরি রোগ-নির্ণয় করা কোন কঠিন কার্য্য নহে।

১। স্নায়ুদিগের minute সূক্ষ্মতম শাখা-প্রশাখার নিউরাইটিস Neuritis নামক রোগ, কোন স্থলে এপিডেমিক্‌ ভাবে হইলে এবং জাহাজে কিম্বা অন্য কোন স্থানে, যথায় এই রোগ পূর্ব্বে জন্মিয়াছে, সেই সেই স্থানে এই রোগ দেখিলে—বেরিবেরি হইয়াছে এই কথা স্পষ্টই স্বীকার্য্য।

২। শোথ পূর্ব্বে হইয়াছিল, কিংবা এখনও আছে কিংবা নাই, এইরূপ অবস্থায় যদি জানিতে পার কিংবা দেখ, যে পায়ের নলার টিবিয়া নামক অস্থির সম্মুখদিকের অস্থির উপর শোথ হইয়াছে, তৎসহ হৃৎপিণ্ডের ধড়ফড়ানি এবং হৃৎপিণ্ডজনিত অন্যান্য উপসর্গ রহিয়াছে, তখন উহা যে বেরিবেরি রোগ তৎসম্বন্ধে অণুমাত্রও সন্দেহ থাকিতে পারে না।

N. B. বেরিবেরি রোগের সামান্য মাত্র বিষ শরীরে প্রবেশ করিয়া, অতি সামান্য বেরিবেরি হইলেও, তৎসহ পায়ের নলার সম্মুখস্থ টিবিয়া অস্থির চর্ম্মস্থানে, সামান্য অসাড় অবস্থা লক্ষিত হয় এবং পায়ের নলার Calf অর্থাৎ পায়ের ডিমের মধ্যে সামান্য স্পর্শাধিক্যতা দেখা যায়।

৩। সর্ব্বগাত্রে বেদনা; তদ্ধেতু জানু আক্রান্ত। বাতরোগের সঙ্গে ইহার

ভ্রম হইতে পারে বটে, কিন্তু উহাতে জানুদেশ ঝাঁকি মারিয়া উঠা একটি প্রধান লক্ষণ; কিন্তু বেরিবেরি রোগে এই প্রকার ঝাঁকিমারা লক্ষিত হয় না। পায়ের ডিমে স্পর্শাধিক্য বেরিবেরি রোগের একটি প্রধান লক্ষণ।

৪। বেরিবেরির শোথাক্রান্ত রোগীর মূত্র-পরীক্ষা করিয়া য়্যালবুমেন্ কদাচ এ পর্য্যন্ত পাওয়া যায় নাই; অন্য কোন রোগ সহ থাকিলে স্বতন্ত্র কথা।

৫। উপরি কথিত সামান্য লক্ষণযুক্ত বেরিবেরিকে লারভাল বেরিবেরি Larval Beriberi বলে।

N. B. এই জাতীয় বেরিবেরি অনেকের গ্রাহ্য মধ্যেও আইসে না। কিন্তু ইহাতে অনেকের হঠাৎ মৃত্যু হইতে দেখিয়া লোক স্তম্ভিত হয়। সেই জন্য চিকিৎসক মাত্রেরই এতাদৃশ রোগের সূচাঙ্কুর মাত্র সন্দেহ পাইলে, বিশেষ সতর্কতা অবলম্বন করিবেন।

৬। উষ্ণ-প্রধান দেশে, কথিত পূর্ব্ববর্ণিত প্যারালিসিস্ বা অসাড় অবস্থা, শোথ, হৃৎপিণ্ডের প্যাল্পিটেশন, শরীরে বেদনা এই সমস্ত লক্ষণ দেখিলে, বেরিবেরি সন্দেহ করিয়া বিশেষ সতর্কতা অবলম্বন করা উচিত।

৭। যদি Sporadic স্পোরাডিক ভাবে কখন ও কদাচিৎ এথায় ওথায়, দুই একটি রোগী হইলে এবং উহা যদি বেরিবেরির এপিডেমিক্ স্থান না হয় এবং রোগী মদ্যপায়ী, ম্যালেরিয়া-ভোগী, কিংবা আর্সেনিক্ ইত্যাদি ঔষধ-সেবী হয়, তাদৃশ রোগীর শোথ আদি হইলে তাহা বেরিবেরির শোথ কিনা বলা কঠিন।

৮। এপিডেমিক ড্রপ্সি Epidemic Dropsy :—নামে কোন কোন গ্রন্থকার,বেরিবেরি হইতে একটি পৃথক রোগ বর্ণনা করেন এবং তাহার লক্ষণ মধ্যেও জ্বর, উদরাময় ও বমন, শরীরে জ্বালা, চিট্‌মিট্ করা, মাংসপেশী-চয়ে বেদনা, গাত্রে রুবিওলা Rubeola নামক লাল লাল ইরাপ্শন, হৃৎপিণ্ডের অস্থির অবস্থা, শ্বাস-প্রশ্বাসে কষ্ট,রক্ত-হীনতা, স্কার্ভি রোগের লক্ষণ-চয় ইত্যাদি বর্ণিত হইয়াছে।

আমাদের মতে, এই এপিডেমিক্ ড্রপ্সি এবং বেরিবেরি এই দুই-টির লক্ষণ বিশেষ বিবেচনা করিয়া দেখিলে—বিশেষ ভিন্নতা লক্ষিত হয় না। তবে তাঁহারা এই বলেন যে, বেরিবেরির ন্যায় এপিডেমিক্ ড্রপ্সিতে চর্ম্মের

অসাড় অবস্থা এবং মাংসপেশীনিচয়ের প্যারালিসিসের ন্যায় অবস্থা দৃষ্ট হয় না। কিন্তু সূক্ষ্মবিচার করিয়া দেখিলে, দেখিতে পাইবে যে—এই **এপিডেমিক্ ড্রপ্‌সি বেরিবেরির রূপান্তর** মাত্র। এই রোগ সম্বন্ধে ডাঃ ম্যাক্‌লাউড সাহেব অনেক লিখিয়াছেন.—তিনি বলেন এই জাতীয় ড্রপ্‌সি ১৮৭৯ খ্রীঃঅব্দে ঢাকাতে, দক্ষিণ শ্রীহট্টে এবং কলিকাতা ইত্যাদি স্থানে শীতকালে হইয়াছিল। আসাম এবং শিলং প্রদেশেও বিস্তর হইয়াছিল; ইহার মৃত্যু-সংখ্যা অতি কম। এতদ্বারা যকৃৎ, প্লীহা এবং কিড্‌নীর কোন অবস্থার পরিবর্ত্তন দেখা যায় না।

## বেরিবেরি-চিকিৎসা Treatmant :—

১। স্থান পরিবর্ত্তন ও উৎকৃষ্ট জল-বায়ু সেবন। ২। পথ্যাপথ্য। ৩। ঔষধ। এই তিন অঙ্গই বেরিবেরি-চিকিৎসার প্রধান সম্বল—

১। **স্থান পরিবর্ত্তন** Change of climate :—এই রোগের **প্রতিষেধক** এবং **আরোগ্য দায়ক**—তাহার আর সন্দেহ নাই। রোগ স্পষ্ট বুঝিতে পারিলে, তৎক্ষণাৎ রোগীকে জল-বায়ু পরিবর্ত্তন জন্য প্রথম অবস্থাতেই স্থানান্তরে পাঠান কর্ত্তব্য। রোগের নিতান্ত বাড়াবাড়ি হইয়া উঠিলে এবং যন্ত্রাদি বিকৃত হইয়া পড়িলে, তখন স্থান পরিবর্ত্তন কথা বৃথা। আমি জানি, এথা হইতে কোন একটী রোগিণী নিতান্ত খারাপ অবস্থায় সিমুলতলায় স্থান পরিবর্ত্তন জন্য যায়—তথায় যাইয়া তস্থার রোগ ক্রমশঃ বৃদ্ধি প্রাপ্ত হয় এবং তাহাতে তস্থার মৃত্যু ঘটে। কলুটোলায় এবং কলিকাতার অন্যান্য স্থানের কয়েকটী রোগী রোগের নিতান্ত Advanced বাড়াবাড়ি Stage অবস্থার পূর্ব্বেই স্থান পরিবর্ত্তন করিয়া সুন্দর ফল লাভ করিয়াছে।

যদি স্থান পরিবর্ত্তন করিতে বিদেশে যাইতে সমর্থ না হয়, তবে অন্য পাড়ায় গেলেও সুন্দর ফল লাভ হইয়া থাকে। তালতলা নিবাসী কয়েকটী রোগী ( জাতিতে কলু ) এই পীড়াক্রান্ত হইয়া, তালতলা ছাড়িয়া মাণিকতলা হরিতকী বাগানে কোন আত্মীয়ের বাটীতে আসিয়া বাস করে; ঐ সমস্ত রোগীদের মধ্যে কাহারও শরীর শুষ্ক হইয়া গিয়া ছল, একটী রোগিণীর ভয়ানক পেটের পীড়া ছিল। অন্য একটী রোগিণীর ভয়ানক শ্বাস-প্রশ্বাসের কষ্ট জন্মিয়াছিল। উহাদের মধ্যে একটী রোগীর গলা দিয়া বহুল পরিমাণে রক্ত

পড়িয়াছিল। উহাদের মধ্যে ২১৩টি শিশুর শরীর ও হস্ত পদাদি নিতান্ত শীর্ণ হইয়া গিয়াছিল। পথ্যাপথ্যের সুব্যবস্থা ও আমাদের হোমিওপ্যাথি ঔষধে উহারা সকলেই সম্পূর্ণ রূপে আরোগ্য লাভ করিয়াছে।

পাড়া পরিবর্ত্তন করার সুবিধাও না হইলে—অন্ততঃ **বাসগৃহ** পরিবর্ত্তন করা উচিত। মুল কথ—স্থান পরিবর্ত্তনই কর কিংবা বাসগৃহ পরিবর্ত্তনই কর, সুবাতাস এবং শুষ্ক-বাতাস যে স্থানে ভালরূপে চলাচল করে সেই স্থানই প্রশস্ত। স্থানটি যেন স্যাঁতসেতে না হয়। যে ঘরে রোগী থাকিবে—সেই ঘরে বহুলোকের বাস করা কদাচ কর্ত্তব্য নহে। যদি স্থান পরিবর্ত্তন জন্য বিদেশে যাইতে হয়, তবে তথাকার স্বাস্থ্য ভাল থাকা চাই এবং ঐ স্থানে বেরিবেরি রোগের এপিডেমিক্ যেন না থাকে। কলিকাতার গত এপিডেমিকে অনেকে মধুপুর, বৈদ্যনাথ সিমুলতলা যাইয়া বিশেষ ফল পাইয়া আসিয়াছে। রোগী যে গৃহে বাস করিবে তাহাতে সূর্য্যালোক যাওয়া চাই।

২। **পথ্যাপথ্য** Proper and improper diet :—এ সম্বন্ধে আজকাল অধিকাংশেরই প্রায় এক মত হইয়াছে। জাপান, মালয় ইত্যাদি বেরিবেরির প্রিয় বাসস্থানস্থিত বড় বড় চিকিৎসকদিগের ধারণা হইয়াছে যে, আকাঁড়া চাউল যারা খায়, তাহাদের মধ্যে বেরিবেরি রোগ হয় না বলিলেই হয়। আকাঁড়া চাউল বা আছাটা চাউল কাহাকে বলে—তাহা বোধ হয় অনেকেই জানেন। ধানের তুষ মাত্র বাহির করিলে—যে চাউল বাহির হয় তদুপরি পাতলা খোসা থাকে। ঐ খোসা ঢেঁকিতে কিংবা কোন যন্ত্রে পুনরায় ছাঁটিয়া বা কাঁড়াইয়া লইলে চাউল সুন্দর পরিষ্কার রূপ ধরে। ঐ পরিষ্কার চাউল আহার—**বেরিবেরি** রোগে নিতান্ত অহিতকারী বলিয়া কথিত হইতেছে। আছাটা চাউল আহারই বেরিবেরি রোগের **প্রতিষেধক** এবং **আরোগ্যদায়ক**—এ কথা সকলেই সমস্বরে বলিতেছেন।

বেরিবেরি রোগের পক্ষে ভাত না খাইতে পারিলেই ভাল হয়, কারণ ভাতে খাদ্যের পরিমাণ অধিক হয় বটে, কিন্তু তত অধিক সারদ হয় না। সেইজন্য সুব্যবস্থা এই যে—অল্প পরিমাণ খাদ্যে অধিকতর সারপূর্ণ পথ্যই প্রশস্ত। এই জন্য যে সকল খাদ্যে যথেষ্ট পরিমাণ নাইট্রোজেনাস Nitro-

genous এবং মেদযুক্ত fatty পদার্থ থাকে তাহাই খুব প্রশস্ত পথ্য। সেই হেতুক আটা, ময়দা, ওট্‌মিল নামক শস্য ও নানাবিধ ডাইল ( দাল, দাউল, ডাল ) প্রশস্ত পথ্য। এই সকল পথ্যের মধ্যে বহুল পরিমাণ নাইট্রোজেনাস পদার্থ আছে। মাংস ইত্যাদিও এই রোগে উৎকৃষ্ট পথ্য বলিয়া পরিগণিত হয়। দুগ্ধ এবং ডিম্ব সেবনে বিশেষ ফলপ্রাপ্ত হওয়া যায়

আমাদের নিজের কথা। Author's own experience.

**মসূরী** :—কলিকাতায় গত এপিডেমিকে আমরা পর্য্যবেক্ষণ করিয়াছি যে, যে সমস্ত পরিবারের মধ্যে **মসূরের ডাইল** প্রতিদিন, অন্ততঃ একবেলা খাওয়া হয়, সেই সমস্ত পরিবারে কাহারও প্রায়ই বেরিবেরি হইতে দেখা যায় নাই। মসূরের ডাইল মধ্যে প্রচুর পরিমাণে নাইট্রোজেনাস পদার্থ রহিয়াছে।

**লেবু** :—প্রতিদিন যাহারা পাতি বা কাগজী লেবু আহার করিয়া থাকে, তাহাদের প্রতি এই রোগের আক্রমণ কম দেখা যায়। এই রোগ জন্মিলেও, আমরা মসূরের যুষের সঙ্গে প্রতিদিনই যথেষ্ট পরিমাণ **লেবুর রস** সেবন করিতে দিয়া থাকি এবং তাহাতেই সুফল দেখা গিয়াছে। লেবুর রস শরীরের স্কার্ভি নামক রক্তক্ষীণতার এক মহৌষধ। পূর্ব্বেই উল্লেখ করা গিয়াছে, এই স্কার্ভি ধাতুযুক্ত শরীরেই বেরিবেরির আক্রমণ অনেক সময় লক্ষিত হয়। যে সমস্ত রোগীর উদরাময় থাকে—তাহাদের পক্ষে অতি পাতলা মসূরের যুষ ও তৎসহ লেবুর রস অতি উৎকৃষ্ট সুপথ্য। তদ্দ্বারা উদরাময়েরও বিশেষ উপকার পাওয়া যায়।

**দুগ্ধ** :—এ স্থলে দুগ্ধ শব্দে "বিশুদ্ধ গব্য-দুগ্ধই" বুঝিবে। আমরা অনেক রোগীকে কেবল গব্য দুগ্ধই সেবন করিতে দিয়াছি, অন্য কোন পথ্যই দেওয়া হয় নাই। কথিত দুগ্ধ নির্জ্জলা হওয়া চাই। এইরূপ কেবলমাত্র দুগ্ধ-পথ্য দ্বারাই অনেক রোগী আরোগ্য লাভ করিয়া থাকে।

**লেবু ও দুগ্ধ** :—যে সমস্ত রোগীর দুগ্ধ পথ্য সহ্য হয় না বরং তদ্দ্বারা উদরাময় হইয়া থাকে, সেই সকল রোগীর জন্য, আমরা ঈষৎ উষ্ণ দুগ্ধে লেবুর রস মিশ্রিত করিয়া—ঐ দুগ্ধকে ছেনে পরিণত করাইয়া লই। তৎপরে ঐ লেবু মিশ্রিত ছানাপানা পদার্থ, হস্ত দ্বারা উঠাইয়া কিংবা নেকড়া দ্বারা ছাঁকিয়া

তাহার অধিকাংশ ছানা বর্জ্জন করি। এইরূপে যে পাত্‌লা ঘোলের ন্যায় পদার্থ দুগ্ধ দ্বারা প্রস্তুত করা হয়—তাহা উদরাময়যুক্ত বেরিবেরিতে অতীব উপকারী। কোন কোন রোগীতে দুগ্ধে লেবু দিয়া যে সদ্যোজাত দধি জন্মে, তাহা অতীব উপকারী। সুস্থাবস্থায়ও সদ্যোজাত দধি—মাঝে মাঝে অবস্থা বুঝিয়া প্রতিদিন খাইলে শরীর ভাল থাকে—রক্ত সতেজ এবং পরিষ্কৃত হয়। ডিস্পেপ্‌সিয়া রোগীর পক্ষে এতাদৃশ **দধি ও ঘোল** বিশেষ ফলপ্রদ, বিশেষতঃ লোণা প্রধান দেশে।

**ফলাদি** ঃ—টাটকা fresh ফল আহার করা এই রোগীর পক্ষে বিধেয়। তন্মধ্যে সুমিষ্ট আম্র, আনারস ( সিঙ্গাপুরী ও দেশী ) সর্ব্বোৎকৃষ্ট। আনারস দ্বারা যকৃতের কার্য্য উৎকৃষ্ট হয়। কেশুর (শিঙ্গাপুরী), জামরুল, বেদানা, শশা, কচি পটোল ( কাঁচা খাওয়া ) ইত্যাদি প্রশস্ত। তরমুজ ইত্যাদি অপ্রশস্ত।

**আটা** ঃ—দেখা গিয়াছে যে, কলিকাতায় যে সকল ব্যক্তি (মাড়োয়ারী) প্রতিদিন আটা, ডাইল, দধি ইত্যাদি ভোজন করে, তাহাদের মধ্যে এই রোগ প্রায় হয় না। বড়বাজারে এবং উত্তর পশ্চিমাঞ্চলে—প্লেগ ইত্যাদি বহু-রোগই হইয়াছে বটে, কিন্তু এতাদৃশ খাদ্য তাহাদের প্রধান আহার বিধায়, এই বেরিবেরি রোগ তাহাদের মধ্যে হইতে দেখা যায় নাই।

আমাদের এই সিদ্ধান্ত যে অনেক পরিমাণে সত্য তাহার আর সন্দেহই নাই। কানপুর অঞ্চলের পশ্চিমাদের অনেকের মুখে শুনিলাম যে, যে সকল বাঙ্গালী-বাবুরা **ভাত** খায়, তাহাদেরই এই রোগ হইয়া থাকে। আটা-আহারীদের এই রোগ হইবে না বলিয়া, তাহারা বেশ নিশ্চিন্ত আছে এবং তাহারা এই পীড়াকে "বাঙ্গালী-বাবুকা বেমারী" নাম প্রদান করিয়াছে।

**খাদ্যে ফস্‌ফরাসের want of অভাবই বেরিবেরির একটী প্রধান কারণ** ঃ—সম্প্রতি ডাঃ মেজর গ্রীগ্ ( Greeg ) "কলিকাতার এপিডেমিক ড্রপ্‌সি" সম্বন্ধে পথ্যাপথ্য বিষয়ে, বিশেষতঃ মাড়োয়ারীদের পথ্যাপথ্য সম্বন্ধে যে মন্তব্য প্রকাশ করিয়াছেন, তাহা আমাদের মতের সহিত ঐক্য হইয়াছে ; The Marine department of the Board of trade মেরিন্ ডিপার্টমেণ্টের বাণিজ্য মহাসভা সম্প্রতি বলিয়াছেন যে, খাদ্যে Organic অর্গেনিক ফস্ফরাসের অভাব হইলেই বেরিবেরি রোগ উৎপন্ন হয়

বৃটিশ সাম্রাজ্যের সমুদ্রকূলে যে সকল পোর্ট Port আছে, তাহাতে দেখা গিয়াছে যে—(১) যে সকল জাহাজে এসিয়াবাসী নাবিক থাকে, তাহারা প্রায়ই চক্‌চকে পরিষ্কার চাউল আহার করে; চাউলের তুষের নীচে যে খোসা থাকে—তাহা ফস্‌ফরাসযুক্ত। সেই খোসা ছাটিয়া ফেলিলেই—খাদ্যে ফস্‌ফরাসের অভাব হইয়া পড়ে; এতাদৃশ চাউল আহারে বেরিবেরি জন্মে। (২) ঐ সমস্ত পোর্টের অন্য কতকগুলি জাহাজে প্রায়ই স্ক্যাণ্ডিনেভিয়ান (Scandinavian) নাবিকেরা থাকে, তাহাদের খাদ্য চাউল নহে। তাহারা যে খাদ্য খায়, তাহা সমস্তই preserved অর্থাৎ কৃত্রিম উপায়ে রক্ষিত খাদ্য। এই খাদ্যনিচয় বহুদিন থাকিলে, তন্মধ্যে "ছাতা" বা "ছাত্‌কুড়া" পড়িলে, উহাদের মধ্যে যে দৈহিক Organic ফস্‌ফরাসের অংশ থাকে তাহা ধ্বংস হইয়া যায়। তৎসমুদয় খাদ্য আহারেই বেরিবেরি রোগ, স্ক্যাণ্ডিনেভিয়ানদের মধ্যে দেখা যায়। সেই জন্য পূর্ব্বোক্ত বাণিজ্য-মহাসভা বলিয়াছেন যে, জাহাজে কাঁড়ান-চাউল না রাখিয়া আঁকাড়া চাউল ব্যবহার করিবে। তাঁহারা আরও বলেন যে—**বেরিবেরি কদাচ সংক্রামক নহে।**

**তৈল**:—অনেকে বলেন যে, শূয়র-গোঁজা-মিশ্রিত সরিষার তৈল সেবনে এই রোগ হইয়া থাকে; কিন্তু তৎসম্বন্ধে বিশেষ সন্তোষজনক কোন প্রমাণ আমরা এপর্য্যন্ত প্রাপ্ত হই নাই।

## ৩। ঔষধ প্রয়োগ ও চিকিৎসা:—

**শোথ œdema জন্য**:—(১) এপিস, *এপোসা-ক্যানা, *আর্স, চায়না, * কল্‌চি, ডাল্‌কা, হেলেবো, আইরিস, ক্যাল্‌মি, লিডাম্‌, * লাই, মার্ক, সাল্‌ফ। (২) * ব্রাই, এস্ক্লেপি, ক্যাম্ফ, ক্যান্থ, চিমাফি, ফেরাম্‌, * * ফ্লুওর-এসি, *হিপার, ল্যাকে, ল্যাক্‌টি-এসি, ফস, *প্রুণাস, হ্রাস, সোলেনাম, *স্কুইল। (৩) এসিটি-এসি, এণ্টিম, অরাম্‌, বারাইটা, কার্ব্ব-ভে, চেলিডো, কোনা, এরিজি, হাইয়স, লেপ্‌টে, র‍্যানান-বা, স্যাবাডি, স্যাবা, *টেরি, ভিরেট-ভি।

**—, সহ হৃদ্রোগ থাকিলে**:—(১) এপিস; আর্স, অরাম্‌, ব্রাই, *ক্যাক্‌টা; কল্‌চি, ডিজি, ফ্লুওর এসি, * লাইকো; স্কুইল, টেরিবি; (২) ক্রোটন্‌, এপোসা-ক্যানা।

হৃদপিণ্ডের বিবৃদ্ধি থাকিলে ঃ—আর্স, ডিজি, লাইকো।

—, right দক্ষিণ, পীড়া হেতু œdema শোথে ঃ—মার্ক, সাল্ফ, ফস-এসিড,ক্যাক্টাস।

N. B. শোথ সম্বন্ধে বিশেষ চিকিৎসা "শোথরোগের চিকিৎসায়" দেখ।

## বেরিবেরি রোগের চিকিৎসা-প্রদর্শিকা Repertory ঃ—

প্রগ্রেসিভ প্যারালিসিস, একদিকে হইলে ঃ—ফেরাম কার্য্যকারী।

—, —, আস্তে আস্তে রোগ অগ্রসর হইলে ঃ—* *কষ্টিকাম এবং কেলি-ফস্ অতি উৎকৃষ্ট ঔষধ।

—, —, এতৎসহ লোকোমোটর এট্যাক্সিয়া হইলে ঃ—* কষ্টিকাম, কুরারী, জেল্স, ন্যাট্রম্-সাল্ফ ইত্যাদি দ্বারা বিশেষ ফল পাওয়া যায়।

নানাবিধ ঔষধ সেবন হেতু আরোগ্যের প্রতিবন্ধকতা জন্মিলে ঃ—* নাক্স-ভমিকা বিশেষ উপকারী।

ঠাণ্ডা লাগিয়া পীড়া হইলে, কিংবা বাতগ্রস্ত লোকের বেরিবেরিতে ঃ—নাক্স-মস্কেটা কার্য্যকারী।

অতি ধীরে এবং অতি অজানিত ভাবে রোগ হইলে ঃ—কেলি-কার্ব্ব অতি উৎকৃষ্ট ঔষধ।

মাংসপেশীর শুষ্কতা বা শীর্ণতা সহ প্যারালিসিস্ হইলে ঃ—* আর্স,* ক্যাল্ক, সার্সা, * প্লাম্বাম।

সম্মুখের বাহুতে, প্যারালিসিস হইলে ঃ—প্লাম্বাম বিশেষ কার্য্যকারী।

ক্রমে য়্যাট্রফি বৃদ্ধি পাইলে ঃ—ফস্ফরাস অতি উৎকৃষ্ট ঔষধ।

এই প্রগ্রেসিভ য়্যাট্রাফি এবং তৎসহ উদরে কলিক্ বেদনা এবং কোষ্ঠ-বদ্ধতা থাকিলে ঃ—প্লাম্বাম্ উৎকৃষ্ট কার্য্যকারী।

প্যারালিসিস সহ য়্যাট্রফিতে ঃ— * * কেলি-ফস্, *প্লাম্বাম্ এবং সিপিয়া।

শাখাচয় বেদনা সহ কণ্ট্রাক্টেড অর্থাৎ প্রসারণে অক্ষম থাকিলে ঃ—প্লাম্বাম্ উৎকৃষ্ট ঔষধ।

প্যারালিসিসযুক্ত emaciated শীর্ণ বা শুষ্ক অঙ্গ, পরে শোথযুক্ত হইয়া উঠিলে ঃ—প্লাম্বাম্ই তাহার একমাত্র ঔষধ জানিবে।

লোকোমোটর ataxia এট্যাক্সিয়া জন্য :—ইস্কিউ-হিপো, * এলুমি, *আর্জেণ্টা-নাই *এট্রোপিয়া, *বেল্, *ক্যাল্ক-কার্ব্ব, *কষ্টিকাম, কেলি-ব্রোম, ল্যাকে, * নাইট্রিক-এসি, নাক্স-ম, * * নাক্স ভ * * ফস্, ফস্-এসিড, পিক্রি-এসিড্, * * প্লাম্বাম্, * সোরিনাম, * হ্রাস, সিকেলি, * সাইলিসিয়া, ষ্ট্র্যামো, সাল্ফা, * ট্যারেণ্ট, * জিঙ্কাম্।

—, —, প্রথম অবস্থায় :—নাক্স-ভমিকা, ফসফরাস, ফসফরিক এসিড এবং কষ্টিকাম্ উৎকৃষ্ট ঔষধ।

—, —, এতৎসহ হৃৎপিণ্ডের প্যাল্পিটেশন্ থাকিলে :—গ্র্যাফাইটিস ফলদ

—, —, —, প্যারালিসিস হইলে :—সাইলিসিয়া।

—, —, —, ইন্দ্রিয় এবং বুদ্ধিবৃত্তির স্থবিরতা জন্মিলে :—গ্র্যাফাইটিস্।

স্ত্রীলোকদিগের নিম্ন-শাখার দুর্ব্বলতা ও পৃষ্ঠদেশে pain বেদনা জন্য— * গ্র্যাফাইটিস কার্য্যকারী।

অপ্টিক optic নার্ভের য়্যাট্রফি এবং এনিমিয়া ইত্যাদি জন্য :— *নাক্সভমিকা, * ফসফরাস * স্পাইজিলিয়া।

—, —, কঞ্জেচশন জন্য :— ব্রাই, * কেলি-আঁইওড, পাল্স।

—, —, ইরিটেশন্ জনিত অন্ধতা জন্মিলে :—ভিরেট্রাম-ভিরিডি।

—, —, প্যারালিসিস জন্য :—* কোনায়াম্, * * পাল্স।

অপ্টিক্-ডিস্কের (Optifc disc) য়্যাট্রফি এবং এনিমিয়াতে :— চিনিমাম্ সালফ, বেল, ফস, প্লাম্বাম, অরাম-মেটা, কেলি-মিউ।

দৃষ্টিহীন হইলে :— * ভিরেট্রাম-ভিরিডি, * বেল।

রেটিনাইটিস হইলে :—* সালফার, * লাইকো।

(বেরিবেরি রোগে গ্লকোমা হইয়া কলিকাতায় অনেকের চক্ষু নষ্ট হইয়া গিয়াছে)। গ্লকোমার প্রথম অবস্থায়, অপ্টিক্ নার্ভের য়্যাট্রফি, হইলে :— নাক্স-ভমিকা দ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

N. B. এই অধিকারে একোনাইট্, এসাফিটিডা, ব্রাইওনিয়া, সিড্রন, সিমিসিফিউগা, কলোসিন্থ, কোনায়াম, জেল্সিমিয়াম, হেমামেলিস, কেলি-আইওড, ফস্ফরাস, ফাইটো, প্রুণাস, হ্রুডো, স্পাইজিলিয়া উৎকৃষ্ট ঔষধ।

মাংসপেশীর বেদনা জন্য :— ভিরেট্রাম্-ভিরিডি, সিমিসিফিউগা, জেল্স, ব্রাইও, গুয়াইকাম ইত্যাদি উৎকৃষ্ট ঔষধ।

N. B. রক্তবমন, ফুসফুস হইতে রক্ত-উঠা, উদরাময়, কোষ্ঠবদ্ধতা, ক্যাঙ্ক্রাম্-ওরিস ইত্যাদি উপসর্গ ও চিকিৎসাদি জন্য :—অত্র গ্রন্থের যথাস্থানে দেখ। ( পঞ্চম খণ্ডের সূচীপত্র দর্শন করিলে সকল পাওয়া যাইবে )।

---

# নানাবিধ নব সংগ্রহ রোগ ও রোগীতত্ত্বাদি।

## ১। রোগী-তত্ত্ব—১নং ডিপ্থিরিয়া।

২৪শে জুন ১৯১৯ সন। ১৪নং গেলিপী ষ্ট্রীট বাগবাজার। বিপিন বিহারী দাসের ভাগ্নীর তিন পুত্রের ডিপ্থিরিয়া হয়। বড় পুত্রটীর বয়স প্রায় ৭বৎসর দ্বিতীয়টীর ৫ বৎসর; তৃতীয়টীর ৩ বৎসর। প্রথমটীর পীড়া হওয়া মাত্র ২৪ ঘণ্টার মধ্যে মৃত্যু হয়। অপর কোন হোমিওপ্যাথিক ডাক্তারের হস্তে এই রোগীটি ছিল। আমরা যাইয়া দেখি উভয় বালকেরই মুখ দিয়া saliva লাল পড়িতেছে। গলদেশের দুই দিকের গ্ল্যাণ্ড গুলি ফুলিয়া উঠিয়াছে—তাহাতে বেদনা হইয়াছে। অনেক কষ্টে উহাদের গলার অভ্যন্তর চামচের বাঁট দ্বারা পরীক্ষা করিয়া দেখা গেল যে সাদা ক্ষত হইয়াছে। এরাম-ট্রিফাইলাম নামক ঔষধের ৬ষ্ঠ শক্তি তিন ঘণ্টা অন্তর খাইতে দেওয়া গেল এবং এই ঔষধেরি মাদার টিংচার মহার্ঘ্য হেতু গরীবদের ক্রয় করা অসাধ্য বিধায় এই গাছের তাজা কন্দ মূল আনয়ন করা হইল এবং উহা পাতলা করিয়া বাটিয়া গরম করিয়া গলার বহির্ভাগে স্ফীত স্থানে লাগাইয়া দেওয়ার ব্যবস্থা করা গেল। দিনের মধ্যে কথিত এই প্রকার প্রলেপ ৩।৪ বার দেওয়া হইত।

ক্রমেই রোগীর অবস্থা এই ব্যবস্থা অনুসারে ভাল হইতে লাগিল। কিন্তু আশানুরূপ ফল সম্বন্ধে গৌণ দেখিয়া এবং গলার অভ্যন্তরের বেদনার আধিক্য এবং লালা পড়ার আধিক্য দেখিয়া মার্কউরিয়াস-সায়েনাইড merc. cyan প্রতিদিন সন্ধ্যাকালে এক মাত্রা করিয়া কয়েক দিন দেওয়া হইয়াছিল; তাহাতে কতকটা কাজ পাওয়া গেল সন্দেহ নাই। কিন্তু গলা পরীক্ষা করিয়া যখন দেখিলাম যে উভয়েরই বাম টনসিলের উপর সাদা ক্ষত দেখা দিয়াছে তখন অন্যান্য ঔষধ বন্ধ করিয়া ল্যাকেসিস ৩০শ শক্তি কয়েক মাত্রা দেওয়াতেই আশ্চর্য্য ফল পাওয়া গেল।

**পথ্য** ঃ—দুগ্ধ, সাগু ও মিছরী দেওয়া হইত। বড় ছেলেটিকে দেখিতে যে ডাক্তার আসিয়াছিলেন তিনি উহাকে দুগ্ধ সেবন নিষেধ করিয়াছিলেন। কিন্তু আমরা এতাদৃশ রোগে এই পথ্য ব্যবস্থা করিয়া থাকি এবং তাহাতে উৎকৃষ্ট ফলই ফলে।

**মন্তব্য** ঃ—এরাম টি ফাইলাম নামক ঔষধ আমাদের দেশে যথেষ্ট পাওয়া যায় ; পূর্ব্ববঙ্গে ইহাকে "খারকোন" বলে। আগাছার ন্যায় ইহা যথাতথা জন্মে ; ইহার ফুল বর্ষাকালে ফুটিয়া দুর্গন্ধ নির্গত হয়। ফুলের শীর্ষভাগে কনিষ্ঠ অঙ্গুলি প্রমান দীর্ঘ কিন্তু সরু একটী রক্তবর্ণ শিখা নির্গত হয়। গাছটী কচু জাতীয়—কলিকাতা অঞ্চলে 'ঘেট্‌কোল বা ভেট্‌কোল"" বলে। শীতকালে এই গাছ মরিয়া যায় এবং বর্ষাকালে জল পাইলেই পুনরায গজাইয়া উঠে। ইহার মাদার টিংচার কন্দমুল হইতে প্রস্তুত হইয়া থাকে। গ্রন্থকার কৃত "চিকিৎসা বিধান ৬ষ্ঠ খণ্ড" এবং "সিদ্ধিপ্রদ লক্ষণচয়" দেখ।

২। বহু বৎসর হইল মুসলমান পাড়া লেনে সখা প্রেসের স্বত্বাধিকারী বাবু অন্নদা প্রসাদের বাড়ীতে একটী শিশুর ডিপ্‌থিরিয়া রোগে আমরা কথিত উপরোক্ত ভাবে **এরাম-টি ফাইলাম** প্রয়োগ করিয়া বিশেষ কৃতকার্য্যতা লাভ করিয়াছিলাম।

৩। বিষাক্ত রোগাদিতে আমাদের হোমিওপ্যাথি দ্বারা যে উৎকৃষ্ট ফল লাভ হয়—অস্ত্রোপচারে বা অন্য উপায়ে তাহা কখনই সম্ভবে না জানিবে। হোমিওপ্যাথি সদৃশ লক্ষণ মতে প্রত্যেক বিষাক্ত পীড়ার স্পেসিফিক specific ঔষধ আছে সন্দেহ নাই।

## ২। ২নং রোগি-তত্ত্ব ডিপ্‌থিরিয়া।

গারেন্‌সী ডিপ্‌থিরিয়া রোগে Antitoxin injection না করিয়া ডিপ্‌থেরিনাম Diptherinum উচ্চশক্তি প্রয়োগে ফল লাভ করিয়াছেন। ২৪ বৎসর বয়স্কা কোন যুবতীর ডিপ্‌থিরিয়া রোগে সাত বৎসর পূর্ব্বে anti-toxin য়্যাণ্টিটক্সিন বাম বাহুতে ইন্‌জেক্‌শন করা হয়। সেই যাবৎ উক্ত স্থান হইতে মস্তক পর্য্যন্ত অকথ্য যন্ত্রণা মধ্যে মধ্যে হইত। তাহাকে Swan সাহেবের প্রস্তুত ডিপ্‌থিরিনাম্ একশত সহস্র শক্তি তিনটী পুরিয়া দুইঘণ্টা অন্তর খাইতে দেওয়াতে ঐ বেদনা সম্পূর্ণ আরোগ্য হইয়া গিয়াছে।

N. B. এত উচ্চশক্তির ঔষধ দুই ঘণ্টা অন্তর বা এত শীঘ্র repeat (পুনঃ প্রয়োগ করা) সম্বন্ধে আমরা সম্পূর্ণ বিরোধী। উহার এক মাত্রা প্রয়োগের পর ধৈর্য্য ধরিয়া অপেক্ষা করিলেই ঐ সুফল পাওয়া যাইত সন্দেহ নাই। **মহাত্মা হানিমানও তাহাই বলেন**। আমেরিকার এতাদৃশ শিক্ষা কদাচ অনুকরণীয় নহে !!

## ৩নং রোগি-তত্ত্ব—গর্ভাবস্থায় বিপদ।

অনেক গর্ভিনীর ৭।৮ মাস হইতে লিভার এবং প্রস্রাবের দোষে Toximia টক্সিমিয়া বৈকারিক অবস্থা দেখা দেয়। অনিবার্য্য উৎকট (Pernicious vomiting) বমন—প্রস্রাবে য়্যামোনিয়ার আধিক্য হেতু জন্মে।

এই জাতীয় বমন মূত্রে য়্যাল্‌বুমেনের আধিক্য হেতু নহে কিংবা মূত্র পচিয়া যে য়্যামোনি-কার্ব্ব জন্মে তদ্ধেতুও নহে। যদি মূত্রে ক্লোরাইড ফস্‌ফেট, কিংবা সাল্‌ফেটযুক্ত য়্যামোনিয়া একত্রে কিংবা পৃথক ভাবে দেখ এবং তাহাদের অনুপাত যদি ইউরিয়া urea অপেক্ষা অধিকতর পাও তবেই বিপদের কথা (অর্থাৎ যদি একভাগ ১ ভাগ য়্যামোনিয়া সহ কুড়ি ২০ ভাগ ইউরিয়া থাকে তবে কোন ভয় নাই)। যদি ইউরিয়া কম হয় অর্থাৎ ১৫ ভাগ কিংবা ১০ দশ ভাগ ইউরিয়া ১ এক ভাগ য়্যামোনিয়া সহ মূত্রেতে পাও তবে নিতান্ত বিপদের কথা। এই বিপদ (১) প্রাণনাশক পার্ণিসাস বমনাদি দ্বারা প্রকাশ পায়। (২) জরায়ুর Inertia ইনারসিয়া বা অসাড় অবস্থা হওয়াতে প্রসবের সময় সন্তান বাহির হইতে অনেক গৌণ হয়। (৩) য়্যাম্‌নিয়ন bag ব্যাগটী অতি বৃদ্ধি পায় ও অযথা সময় ফাটিয়া গিয়া হাত বা কড বাহির হইয়া পড়ে। (৪) প্ল্যাসেণ্টা প্রিভিয়া ঘটে। (৫) প্ল্যাসেণ্টার বিকৃতি (Degeneraton) হইয়া উঠে।

গর্ভিনীর হিতার্থে এই urea-ammonia relation সকলেরই জানা থাকা কর্ত্তব্য। ইহা আমেরিকার Dr. Fitzpatick এর নূতন আবিষ্কার।

## ৪। বসন্ত।

এবার ১৯২০ সনে দুই এক মাস পূর্ব্ব হইতে কলিকাতা এবং চতুর্দ্দিকস্থ পল্লীতে ভয়ানক মারাত্মক বসন্ত রোগী দেখা দেয়। সাঁতরাগাছি গ্রামের প্রসিদ্ধ ৺কেদার ভট্টাচার্য্য মহাশয়ের বাড়ীতে গ্রন্থকারের তৃতীয়া কন্যা শ্রীমতী

নগেন্দ্রবালা দেবীর শ্বশুরালয় ; তথায় তাঁহার কন্যাটি এবং দুই দৌহিত্র ও তিন দৌহিত্রীর ভয়ানক **চর্ম্মদল বসন্ত** হয়। প্রায় সকলেরই ভয়ানক জ্বর, ডিলিরিয়াম ইত্যাদি ছিল। তৎসহ জ্বালা যন্ত্রণা নিতান্ত অসহ্য ছিল।

**কনং রোগি-তত্ত্ব**—নগেন্দ্রবালা। অত্যন্ত জ্বর, গাত্র বেদনা, কটি বেদনা এবং সময় সময় পিত্ত বমন দেখিয়া **ইউপেটোরিয়াম্ পারফো** ৩য় শক্তি তিন ঘণ্টা অন্তর খাইতে দেওয়া গেল ; তাহাতে জ্বর অনেকটা কমিয়া গেল ; বমনও দুই তিন দিন মধ্যে থামিল এবং গাত্রে স্পষ্টরূপে বসন্তের গুটিকা দেখা দিল ; রোগের প্রথম অবস্থা হইতে গাত্র ভিজা ন্যাকড়ায় পুছিয়া দিয়া **ঈঃ বাম** মালিস করা হয়। গুটিকাগুলি পক্ক অবস্থায় আসিবার পূর্ব্বেই **মার্ক-সল্** ৩০শ শক্তি একমাত্রা দেওয়া হইল। তাহাতে secondary fever অধিক হইল না এবং গুটিকা গুলির pus পূঁয জমাট বাঁধিয়া গেল। কাঁটা দেওয়ার কোন আবশ্যক হইল না। পিপাসা দুনিবার্য্য—ঘন ঘন অল্প অল্প জল পান। গাত্রে দুর্গন্ধ দেখিয়া এক ডোজ **আর্স** ৩০শ শক্তি দেওয়াতে সুন্দর ফল পাওয়া গেল কিন্তু সমস্ত শরীরে অতীব বেদনা দেখিয়া ৩রা ফেব্রুয়ারী ৩০শ শক্তি **হ্রাস-টক্স** এক ডোজ দেওয়াতে রোগিণী বিশেষ সুস্থ বোধ করিল।

৭ই তারিখ কিরেটাইটিস keratitis নামক কর্ণিয়ার প্রদাহ দেখা দিল এবং চক্ষে ঝাপ্সা দেখিতে লাগিল। ৭ই ফেব্রুয়ারী দুই ডোজ **এপিস্** ৩০শ শক্তি দেওয়াতে এবং চক্ষে এট্রোপিন ড্রপ ( এক ঔন্সে ৪ গ্রেণ ) দিবসে দুই তিন বার প্রয়োগে চক্ষুর উপসর্গ ভাল হইয়া গেল। শেষে **চায়না** ৩০শ শক্তি সেবনে রোগিণী সুস্থ হইয়া উঠিল। গাত্রে বসন্ত গুটিকাগুলি চটা বাঁধিয়া পড়িয়া যাইতে লাগিল। গাত্রে ক্ষত হয় নাই। এতাদৃশ স্থলে **ঈঃ বাম** জ্বালা যন্ত্রণা ইত্যাদি সম্বন্ধে যে কীদৃশ বন্ধুর কাজ করিয়াছে যিনি স্বচক্ষে দেখিয়াছেন তিনি কদাচ ভুলিবেন না। **ঈঃ বাম** দিবসে ৫।৬ বার শরীরে মালিশ করা যাইত।

**পথ্য** ঃ—দুধ বার্লি, ছানা, ছানার জল, কমলা নেবু রোগিণীর ইচ্ছানুসারে যথেষ্ট দেওয়া হইত। তাহা খাইয়া রোগিণী বিশেষ তৃপ্তি বোধ করিত।

N. B. কোন কোন শীতলার বৈদ্য মহাশয় রুটি, লুচি, আলু ভাজা, কাঁচা

কলা ভাজা ইত্যাদি খাইতে বলেন। কিন্তু তাহাতে রোগীদিগের উপসর্গ বৃদ্ধি পায়। এই সমস্ত গুরু পথ্য খারাপ বসন্ত রোগীতে কদাচ ব্যবহার করা কর্ত্তব্য নহে। টাইফয়েড আদি শয্যাশায়ী low অবস্থায় যে সমস্ত পথ্য বিধেয় সেই সমস্ত পথ্য আমরা এতাদৃশ low বসন্ত রোগীতেও দিয়া থাকি। গুরু পথ্যে অনেক সময় রক্ত বাহ্যি পর্য্যন্ত হইয়া থাকে এবং রোগীদিগের জ্বালা যন্ত্রণা ও নানা উপসর্গ বৃদ্ধি পায়।

রোগী সুস্থ হইলে পটল সহ কলমি শাকের ঝোল দিয়া অন্ন পথ্য দেওয়া হয়। তাহা সহ্য হইলে পরে অবস্থানুসারে লুচি, মোহনভোগ দেওয়া যাইতে পারে। বসন্ত রোগীকে বিশেষ সুস্থ না হইলে **লবণযুক্ত** কোন জিনিষ খাইতে দেই না। লবণে গাত্র চুল্‌কানি বৃদ্ধি পাওয়ায় অনেকে শরীরকে ক্ষতবিক্ষত করিয়া ফেলে। তাহাতে আরোগ্যের পর রোগীর অবস্থা চির বিকৃত হইয়া থাকে।

**মন্তব্য** :—বিশেষ উপদেশ এই যে চুল্‌কানি এবং গাত্রে জ্বালা যন্ত্রণা হইলে ন্যাকড়ার পলিতা করিয়া **ঈঃ বাম** পুনঃ পুনঃ প্রয়োগ করিবে এবং তাহাতে সন্তোষজনক আশ্চর্য্য ফল দেখিবে। কথিত পথ্যাদি সহ **এসেন্স মসূর** শরীরের বলরক্ষার্থ এবং জীবনি-শক্তি ঠিক রাখার জন্য দিন রাত্রে যথা নিয়মে ৫।৬ বার সেবন করিতে দেওয়া হইয়াছে। রোগান্তেও **টনিক স্বরূপ এসেন্স মসূরা** একমাস পর্য্যন্ত চালান হইয়াছে।

( **খ নং বসন্ত রোগী** ) :—প্রথম দৌহিত্র পূর্ণেন্দু ; জ্বর ১০৩, ১০৪ ডিগ্রী ; অজ্ঞান, অসাড়ে প্রস্রাব ইত্যাদির জন্য কয়েক মাত্রা **আর্ণিকা** ৩য় শক্তি ২৫শে ফেব্রুয়ারী দেওয়া গেল। কিঞ্চিৎ জ্ঞান হইল বটে, কিন্তু প্রবল জ্বর সহ পিত্ত বমন,গাত্রে বেদনা দেখিয়া ইউপেটোরিয়াম পারফো ৩য় শক্তি কয়েক ডোজ দেওয়াতে জ্বর কিছু কম এবং বমন নিবারণ হইল ; কিন্তু রাত্রিতে ভুল বকা, "ছেলেটা কলম নিল, বই নিল" বলিয়া চেঁচিয়া উঠা, লাথি ছোড়া ইত্যাদি দেখিয়া ব্রাই ৩০শ শক্তি ২৭শে এবং ২৮শে ফেব্রুয়ারি দেওয়া গেল। তাহাতে ভুল বকা ইত্যাদি অনেক থামিয়া গেল। বসন্তের গুটিকা গুলি সর্ব্বাঙ্গে বিশেষ প্রস্ফুটিত হইয়াছে "ন স্থানং তিল ধারণং"। এন্টিম-টার্ট ৩০শ শক্তি একমাত্রা দেওয়া গেল। তাহাতে জ্বর প্রায় রহিল না।

গুটিকা পাকিবার মুখে এবং সেকেণ্ডারী ফিভার নিবারণ জন্য মার্ক সল ৩০শ শক্তি এক ডোজ দেওয়া গেল ; তাহাতে গুটিকা গুলি পাকিল না এবং জ্বরও ছাড়িয়া গেল ; গুটিকাগুলি আপনি ঝড়িয়া পড়িতে লাগিল ; কোন ক্ষত চিহ্ন রহিল না। অবশেষে চায়না ৩য় শক্তি কয়েক ডোজ দেওয়াতে রোগী ক্রমে সুস্থ হইয়া উঠিল। পথ্য তাহার মাতার পথ্যের ন্যায় ; ইহাকেও ঈঃ বাম যথেষ্ট মালিস করা হইত এবং বল রক্ষার্থে "এসেন্স মস্থর" দিনে ৫।৬ বার দেওয়া হইত।

(গ নং বসন্ত-রোগী প্রথমা দৌহিত্রী) ঃ—ভয়ানক জ্বর সহ মাথার ব্যথা আরম্ভ হইল। চক্ষু মুখ রক্তবর্ণ হইয়া উঠিল। সর্ব্বাঙ্গ রক্তবর্ণ। কয়েক ডোজ বেলেডোনা ৬ষ্ঠ শক্তি দেওয়া হয় ; তাহাতে জ্বর ও মাথা বেদনা অনেকটা কম পড়িল। গুটিকা সর্ব্বাঙ্গে যথেষ্ট দেখা দিল। ২৫শে ফেব্রুয়ারী মার্ক-সল ৩০শ শক্তি এক ডোজ দেওয়া হয় কিন্তু পরদিন জিহ্বা অত্যন্ত সাদা দেখিয়া এণ্টি-টার্ট ৩০শ শক্তি দেওয়া হইল। গাত্রে দুর্গন্ধ ও গুটিকাগুলিতে অনিবার্য্য চুল্‌কানি থাকাতে সাল্‌ফার ৩০শ শক্তি এক ডোজ দেওয়া হয়। পরে অল্প অল্প জ্বর ও অনিবার্য্য পিপাসা এবং টাইফয়েড অবস্থা জন্য আর্স ৩০শ শক্তি এক ডোজ দেওয়া হয়, পরে হ্রাস টক্স ৩০শ শক্তি দেওয়াতে রোগীর অবস্থা বিশেষ সন্তোষজনক হইয়া দাঁড়াইল। পরে কয়েক ডোজ চায়না ৩০শ শক্তি দেওয়া হয় তাহাতে বালিকাটী সম্পূর্ণ সুস্থ হইয়া উঠিয়াছে ; সৌন্দর্য্যের কোন হানি হয় নাই। পথ্যাদি "এসেন্স মস্থরী" সেবন এবং ঈঃ বাম গাত্রে মালিস পূর্ব্বকথিত রোগীদের ন্যায় চলিয়াছিল।

(ঘ নং দ্বিতীয়া দৌহিত্রী) ঃ—নাম ছায়া ; বয়স ৫ বৎসর, দেখিতে পরমা সুন্দরী ; এই বাড়ীতে অস্যারই প্রথম বসন্ত দেখা দেয়। মুখে এবং সর্ব্বাঙ্গে যথেষ্ট গুটিকা উঠিয়াছিল। কিন্তু অনিবার্য্য চুল্‌কান ইচ্ছা দেখিয়া সাল্‌ফার ৩০শ শক্তি খাইতে দেওয়া গেল এবং ঈঃ বাম সর্ব্বাঙ্গে মালিস করিতে দেওয়া গেল। তাহাতে জ্বরের উপশম হইয়া গুটিকাগুলি বড় হইয়া উঠিল। তখন মার্ক-সল ৩০শ শক্তি এক ডোজ দেওয়াতে গুটিকাগুলি পাকিল না এবং সেকেণ্ডারী ফিবারও আর হইল না। ৮।১০ দিন মধ্যে সম্পূর্ণ সুস্থ হইয়া উঠিল এবং প্রতিদিন নিজে নিজে ঈঃ বাম দিনে দুই তিন বার মালিস করিত। তস্যার গাত্রে বসন্তের কোন মাত্র চিহ্ন নাই যেমন সৌন্দর্য্য তেমনই রহিয়াছে। অস্যার ন্যায় এতাদৃশ সত্বর সহজ ও উপসর্গশূন্য আরোগ্য অতি কমই দেখা যায়। ইহা একটী আশ্চর্য্য আরোগ্য সন্দেহ নাই।

(ঙ নং দ্বিতীয় দৌহিত্র):—বিমলেন্দু; ইহার জ্বর হইয়া বসন্ত উঠিল কিন্তু অধিক উঠে নাই। সুবাতাসে ছুটাছুটি করিয়া বেড়াইত; এক ডোজ এন্টি-টার্ট ৩০শ শক্তি সেবনে এবং ঈঃ বাম মালিসে সত্বর আরোগ্য লাভ করিল।

(চ নং তৃতীয় দৌহিত্রী):—রাধারাণী; ইহারও সামান্য হামের ন্যায় আকৃতি বিশিষ্ট বসন্তের ইরাপ্‌সন্‌ সমস্ত গাত্রে দেখা দিল; জ্বর ও সর্দ্দি যথেষ্ট ছিল। একডোজ বেলেডোনা ৩০শক্তি এবং ঈঃ বাম মালিসে সম্পূর্ণ আরোগ্য হইয়া উঠিল। পরে অস্যার মাতার ভয়ানক বসন্ত দেখা দিলে মাতৃস্তন্য পান করিয়া ভয়ানক জ্বর, সর্দ্দি, কাশি সহ বড় বড় গুটিকাকারে হাতে পায়ে বহুসংখ্যক বসন্ত উঠিল—কিন্তু গাত্রে সামান্য মাত্র দেখা দিল। একোনাইট ৩০শ শক্তি একমাত্রা দিয়া তাহার জ্বর অনেক কমিলে পরে এন্টি-টার্ট ৩০শ শক্তি একদিন অন্তর অন্তর দুই তিন মাত্রা খাইতে দেওয়াতে সম্পূর্ণ আরোগ্য হইয়া গেল। গুটিকাগুলির যন্ত্রণা ও চুল্‌কানি আরম্ভ হইলে ঈঃ বাম যথেষ্ট পরিমাণে প্রয়োগ করা হয়। গুটিকাগুলি পাকে নাই। পূযও হয় নাই; শরীরে কোন ক্ষত হয় নাই; বালিকার সৌন্দর্য্য যেমন ছিল তেমনই রহিয়াছে।

N. B. কোন বাড়ীতে একটী রোগীর বসন্ত হইলে তাহাকে পৃথক ঘরে রাখিয়া চিকিৎসা করা কর্ত্তব্য। বহু লোকের সহিত এক বিছানায় ও এক মশারীতে রাখা কদাচ কর্ত্তব্য নহে—ইহাতে অপররেরও এই রোগ হইবার সম্ভাবনা।—যদি দুই চারিটীর এককালে বসন্ত হয় তাহা হইলে তাহাদিগকে পৃথক পৃথক ঘরে রাখা উচিত। বাড়ীতে বড় হল থাকিলে একই ঘরে তফাৎ তফাৎ বিছানা করিয়া রাখা কর্ত্তব্য—একের নিশ্বাস অপরে যেন গ্রহণ করিতে না পারে; কারণ তাহাতে রোগের উগ্রতা বৃদ্ধির সহিত নানা উপসর্গ হইয়া রোগীর জীবন নষ্ট হইবার সম্ভাবনা। মা শীতলা তত ভয়াবহা নহেন।!! অপরিষ্কার কুকুর-কুণ্ডলী ভাবে সকলগুলির একত্রে শয়ন এবং পথ্যাপথ্যের অবিচার এবং সুপথ্যের অভাব ইত্যাদি হইতে বসন্ত রোগকে মারাত্মক করিয়া তোলে।

বসন্ত রোগে হোমিওপ্যাথিক চিকিৎসার তুল্য চিকিৎসা জগতে নাই; এবার ১৯২০ সনে তাহার যথেষ্ট প্রমাণই হইয়াছে। গ্রন্থকার ডাঃ কালী যে অবর্ণনীয় ধৈর্য্য ও বিশ্বাস সহ তাঁহার কন্যা ও দৌহিত্রাদির হোমিওপ্যাথিক চিকিৎসার প্রতি এই মহামারীর সময় যে নির্ভর করিয়াছিলেন তাহাও বিশেষ আশ্চর্য্য। তাঁহার বড় জামতা ডাঃ শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রকুমার মৈত্র এবং পুত্র ডাঃ শ্রীযুক্ত সুধাংশুশেখর কালী দ্বারা এইস্থলে এবং অন্যান্য বহু রোগীতে সর্ব্বদা বিশেষ সহায়তা প্রাপ্ত হইয়াছেন।

# চিকিৎসা-বিধান।

## চতুর্থ খণ্ডের সূচীপত্র।

—:*:—

| বিষয় | পৃষ্ঠা। |
|---|---|

চতুর্থ খণ্ড চিকিৎসা-বিধানের সূচীপত্র সমাপ্ত।


## উদরাময়, ওলাউঠা, রক্তামাশয়াদি-চিকিৎসা।

বা

ডাঃ বেল সাহেব কৃত গ্রন্থের বঙ্গানুবাদ।

পরিবর্দ্ধিত, দ্বিতীয় সংস্করণ।

ডাক্তার শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রকুমার মৈত্র কর্ত্তৃক বিশেষরূপে পরিবর্দ্ধিত। ডাক্তার। বেল সাহেবের গ্রন্থই ওলাউঠা-চিকিৎসায় আমাদিগের প্রধান অবলম্বন; কিন্তু তাহাও অসম্পূর্ণ এবং এতদ্দেশীয় অভিজ্ঞতা শূন্য। এজন্য ডাক্তার সালৃজারের স্বহস্ত-লিখিত নোট বাহ এবং অন্যান্য শ্রেষ্ঠ হোমিওপ্যাথগণের অভিজ্ঞতা সহ বহুদর্শী ডাক্তার শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী মহাশয়ের উপদেশাদি সঙ্কলনে ইহা পরিবর্দ্ধিতাকারে প্রকাশিত হইয়াছে। ইহা ব্যতীত ফ্যারিংটনের "ক্লিনিক্যাল মেটিরিয়া মেডিকা" হইতে সমুদয় সমগুণবিশিষ্ট ঔষধাবলীর পার্থক্য সংগ্রহ করিয়া, প্রত্যেক ঔষধের নিম্নে মন্তব্য মধ্যে তাহা সন্নিবেশিত করিয়া দেওয়ায়, ঔষধ নির্ব্বাচন পক্ষে যে বিশেষ সুবিধা হইবে তাহা বলাই বাহুল্য। ভৈষজ্য-বিধান ও লক্ষণাভিধান বা চিকিৎসা-প্রদর্শক, এই দুই খণ্ডে পুস্তকখানি ৫৩০ পাতায় সমাপ্ত। মূল্য ৩৷৹ তিন টাকা বার আনা মাত্র।

সিমলা পোঃ শ্রীঅক্ষয়কুমার মৈত্র।

কলিকাতা। ৮৪ নং বলরাম দের ষ্ট্রীট।

# কলিকাতা হোমিওপ্যাথিক কলেজ।

Incorporated under the Act of the Government of India.

আফিস ১৫০ নং কর্ণওয়ালিস ষ্ট্রীট।

কলিকাতায় প্রকৃত হোমিওপ্যাথিক শিক্ষার নিতান্ত দুর্দ্দশা দেখিয়া এই কলেজ সংস্থাপিত হইয়াছে। ইহার ন্যায় উৎকৃষ্ট শিক্ষা অন্য কোনও স্থানে হয় না। ইংরাজীতে অধ্যাপনা হইলেও উক্ত ভাষানভিজ্ঞদের জন্য উত্তম বাংলায় সমুদয় বিষয় বুঝাইয়া দেওয়া হওয়াতে কাহারও কোন অসুবিধা হয় না। কলেজের সৃষ্টি হইতে প্রতি বৎসর শবচ্ছেদ চলিতেছে। যাঁহার গ্রন্থ পাঠ করিয়া কত লোক ডাক্তার হইয়াছেন সেই অভিজ্ঞ ডাক্তার শ্রীযুক্ত বাবু **চন্দ্রশেখর কালী** এল, এম্, এস্, মহাশয় ইহার অন্যতম অধ্যাপক, প্রিন্সিপাল এবং সেক্রেটারী। এই কলেজের অন্যান্য অধ্যাপকগণও অতি অভিজ্ঞ এবং অতি উচ্চ অঙ্গের শিক্ষক। প্রতি বৎসর নূতন সেসন ১৫ই জুন খোলা হয়। মাসিক বেতন ৩৲ প্রবেশের ফিঃ ৫৲

নূতন পুস্তক! নূতন পুস্তক!!

# অজীর্ণতা ও প্রতিকার।

ডাক্তার শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রকুমার মৈত্র প্রণীত।

ভুক্তদ্রব্য কিরূপে শরীরের পুষ্টিসাধন করে, কোন্ শ্রেণীর দ্রব্য স্বাস্থ্যরক্ষার পক্ষে উপযোগী বা অনুপযোগী, অগ্নিমান্দ্য ও অজীর্ণতার কারণ কি এবং তাহার প্রতিকারই বা কি, তাহা এই গ্রন্থে বিশদভাবে বুঝাইয়া দেওয়া হইয়াছে সুতরাং অজীর্ণ-রোগ (যাহা আজকাল ঘরে ঘরে নিত্য বিরাজমান,) দূরী করণে এই পুস্তকের সাহায্য লওয়া একান্ত প্রয়োজন। সুধী ও চিকিৎসকগণ কর্ত্তৃক এই পুস্তকের লিখিত বিষয় বিশেষভাবে অনুমোদিত। ২৬২ পৃষ্ঠা বাঁধান পুস্তক, মূল্য ১৷০ পাঁচ সিকা মাত্র। ৮৪ নং বলরাম দের ষ্ট্রীট শ্রীঅক্ষয়কুমার মৈত্রের নিকট এবং আমাদের নিকট পাওয়া যায়।

# ক্লিনিক্যাল ভৈষজ্য-বিধান।

ডাক্তার শ্রীজ্ঞানেন্দ্রকুমার মৈত্র প্রণীত।

বৃহৎ খণ্ড সম্পূর্ণ পৃথক বাঁধান বঙ্গভাষায় সর্ব্বোৎকৃষ্ট পুস্তক। অন্য পুস্তক বাজারের পুস্তকের তুলনা করিয়া দেখিতে মাত্র অনুরোধ। মূল্য ২৷০ টাকা মাত্র। সর্ব্বত্র পাওয়া যায়।

সি কাইলাই এণ্ড কোং

১৫০, কর্ণওয়ালিস ষ্ট্রীট, সিমলা পোঃ, কলিকাতা।